তস্মাৎ ক্রিয়া বিধানেন কর্ত্তব্যা যোগিপুঙ্গবৈঃ।
যদৃচ্ছালাভসন্তুষ্টঃ সন্ত্যক্তান্তরসঙ্গকঃ।
গৃহস্থশ্চাপ্যনাসক্তঃ স মুক্তো যোগসাধনাৎ ॥ ২১০ ॥

যে সকল ব্যক্তি সাধু ও মোক্ষাভিলাষী, তাঁহাদিগকেই এই শাস্ত্র শ্রবণ করাইবে। যে ব্যক্তি ক্রিয়াবান্‌ তাঁহারই সিদ্ধিলাভ হয়; ক্রিয়াবিহীনের সিদ্ধি কিরূপে হইবে? অতএব যোগিপুঙ্গবগণ বিধানানুসারে ক্রিয়ানুষ্ঠান করিবেন। যদৃচ্ছাপ্রাপ্ত বস্তুতে যাঁহার তৃপ্তি সাধন হয়, যে ব্যক্তি জিতেন্দ্রিয়, যে গৃহস্থ গৃহে বাস করিয়াও বিষয়ে অনাসক্ত, সেই ব্যক্তিই যোগসাধনে মুক্তিলাভ করিয়া থাকে ॥ ২০৯—২১০ ॥

গৃহস্থানাং ভবেৎ সিদ্ধিরীশ্বরাণাং জপেন বৈ।
যোগক্রিয়াভিযুক্তানাং তস্মাৎ সংযততে গৃহী ॥ ২১১ ॥

যোগক্রিয়াবান্‌ অর্থসম্পন্ন গৃহস্থেরাও জপদ্বারা সিদ্ধিলাভ করে; অতএব গৃহী ব্যক্তি যোগসাধনে যত্নবান্‌ হইবেন ॥ ২১১ ॥

তন্ত্রং বা সংহিতাং বাপি যো বক্তি পরমো গুরুঃ।
পরাপরগুরুঃ সাক্ষাৎ পরমেষ্ঠিগুরুশ্চ সঃ।

যে ব্যক্তি তন্ত্র বা সংহিতাশাস্ত্র কীর্ত্তন করেন, তিনিই সাক্ষাৎ পরাপর গুরু ও তিনিই পরমেষ্ঠী গুরু বলিয়া অভিহিত।

গেহে স্থিত্বা পুত্রদারাদিপূর্ণো
সঙ্গং ত্যক্ত্বা চান্তরে যোগমার্গে।
সিদ্ধেশ্চিহ্নং বীক্ষ্য পশ্চাৎ গৃহস্থঃ
ক্রীড়েৎ সো বৈ সম্মতং সাধয়িত্বা ॥ ২১২ ॥
ইতি শ্রীমন্মহাদেববিরচিতা শিবসংহিতা সমাপ্তা।

যে স্ত্রীপুত্রবান্ গৃহস্থ ব্যক্তি গৃহে অবস্থিতি করিয়া মনে মনে তাহা-দিগের সঙ্গ বিসর্জনপূর্ব্বক যোগমার্গে প্রবৃত্ত হন, তিনি সিদ্ধিচিহ্ন নিরীক্ষণ পূর্ব্বক সাধনা করিয়া নিরন্তর আনন্দে ক্রীড়া করিয়া থাকেন ॥ ২১২ ॥

ইতি বন্দ্যঘটিকুলোদ্ভব—শ্রীকালীপ্রসন্নবিদ্যারত্ন-
কৃতানুবাদসমেতা শিবসংহিতা সমাপ্তা ॥

# শ্রীশিবস্তোত্রং।

ওঁ সর্ব্বজ্ঞ জ্ঞানবিজ্ঞানপ্রদায়ৈক মহাত্মনে।
নমস্তে সর্ব্বদেবেশ সর্ব্বভূতহিতে রত॥
অনন্তকান্তিসম্পন্ন অনন্তাসনসংস্থিত।
অনন্তশক্তিসম্ভোগ পরমেশ নমোঽস্তু তে॥
পরাপরতরাতীত উৎপত্তিস্থিতিকারক।
সর্ব্বার্থসাধনোপায় বিশ্বেশ্বর নমোঽস্তু তে॥
সর্ব্বার্থনির্ম্মলাভোগ সর্ব্বব্যাধিবিনাশন।
যোগিন্ যোগিন্ মহাযোগিন্ যোগীশ্বর নমোঽস্তু তে॥
কৃত্বা লিঙ্গং প্রতিষ্ঠাঞ্চ ধ্যাত্বা দেবং সদাশিবং।
পূজয়িত্বা বিধানেন স্তবমেনমুদীরয়েৎ॥
লিঙ্গস্তবং মহাপুণ্যং যঃ শৃণোতি সদা নরঃ।
নোৎপদ্যতে চ সংসারে স্থানং প্রাপ্নোতি শাশ্বতং॥
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন শৃণুয়াচ্চ সুসংস্তবং।
পাপপঙ্ককনির্ম্মুক্তঃ প্রাপ্নোতি পরমং পদং॥

ইতি শ্রীশিবস্তোত্রং সমাপ্তং।

( যোগরত্নম্ )

# ঘেরণ্ড সংহিতা।

---

যোগিপ্রবর ঘেরণ্ডবিরচিতম্।

---


শিবসংহিতা, অধ্যাত্মরামায়ণ, ষট্‌চক্র, রামগীতা,
তন্ত্র, জৈমিনি ভারত, মার্কণ্ডেয়পুরাণ, মেঘদূত,
মহাভারত, রামায়ণ, কালিকাপুরাণ,
ব্রহ্মবৈবর্ত্তপুরাণ প্রভৃতির অনুবাদক

---

বন্দ্যঘটীয় শ্রীকালিপ্রসন্ন বিদ্যারত্ন কর্ত্তৃক
অনুবাদিত।


---


কলিকাতা ১নং গরাণহাটা ষ্ট্রীট দাক্ষায়নী পুস্তকালয় হইতে
শ্রীগণেশচন্দ্র ঘোষ কর্ত্তৃক
প্রকাশিত।

প্রথম সংস্করণ।

কলিকাতা।

চিৎপুররোড,—৩২৩ নং ভবনে কমলাকান্ত যন্ত্রে
শ্রীতিনকড়িবিশ্বাস দ্বারা মুদ্রিত।

সন ১২৯৩ সাল।

মূল্য ১॥০ টাকা মাত্র।

# বিশেষ বিজ্ঞাপন।

আমি এই ঘেরণ্ডসংহিতা পুস্তকের কাপিরাইটস্বত্ব শ্রীযুক্ত বাবু গণেশ চন্দ্র ঘোষ প্রকাশক মহাশয়কে যথামূল্যে বিক্রয় করিলাম। আমার বা আমার উত্তরাধিকারীগণের ইহাতে কোন দাবি দাওয়া রহিল না। শ্রীযুক্ত বাবু গণেশচন্দ্র ঘোষ মহাশয়ই উত্তরাধিকারীক্রমে ইহার স্বত্বে স্বত্ববান হইলেন। ইতি সন ১২৯৩ সাল। তারিখ ১ ভাদ্র

শ্রীকালিপ্রসন্ন বিদ্যারত্ন,
অনুবাদক।



# বিজ্ঞাপন।

কি হিন্দু, কি মুসলমান, কি ইউরোপীয়, যোগশাস্ত্র যে যাবতীয় শাস্ত্রের মধ্যে প্রধান, ইহা সকলেই মুক্তকণ্ঠে স্বীকার করিবেন। পূর্ব্বতন প্রাচীন মহর্ষিরা কেবল যোগবলেই সর্ব্বত্র উচ্চপদবী লাভ করিয়া গিয়াছেন, এমন কি, ইহারই প্রভাবে তাঁহারা স্বর্গে গমনাগমন ও দেবগণের সহিত কথোপকথন করিতেন। যোগাভ্যাস দ্বারা অত্যদ্ভুত, অসাধ্য ও অচিন্তনীয় শক্তি জন্মে। ইহার প্রভাবে দূরশ্রবণ, সূক্ষ্মদর্শন, শূন্যে ভ্রমণ, পরদেহে প্রবেশ, বাক্‌সিদ্ধি, স্বেচ্ছামত সর্ব্বত্র গমনাগমন, অন্তর্যামিত্ব ও মৃত্যুঞ্জয়ত্বাদি প্রাপ্তি প্রভৃতি শক্তি লাভ করা যায়। যোগীর অসাধ্য, অজ্ঞেয় জগতে কিছুই নাই; অতএব ইহা যে সকলের আদরের বস্তু, তাহা বলা বাহুল্য মাত্র। যাবতীয় যোগশাস্ত্রসম্বন্ধীয় পুস্তকের মধ্যে ঘেরণ্ডসংহিতা সর্ব্বোৎকৃষ্ট। ইহার প্রণালীমতে যোগসাধন করিলে অতিসহজে ফল প্রাপ্ত হওয়া যায়, এই জন্য সাধারণের উপকারার্থ অন্যান্য বহুবিধ তন্ত্রের প্রমাণ সহ এই ঘেরণ্ডসংহিতা অনুবাদিত করিলাম। এক্ষণে হিন্দুকুলতিলক মাহাত্মাগণ কৃপাবলোকনে গ্রহণ করিলেই কৃতকৃতার্থ হইব। কিমধিকমিতি।

অনুবাদকস্য।

# সূচীপত্রম্ ।

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| অথ কপালভাতিঃ | ২২ |
| " বাতক্রমকপালভাতিঃ | ঐ |
| " ব্যুৎক্রমকপালভাতিঃ | ২৩ |
| " শীৎক্রমকপালভাতিঃ | ঐ |

## দ্বিতীয়োপদেশঃ।

---

তৃতীয়োপদেশঃ।

# সূচীপত্রম্।



সূচীপত্রং সম্পূর্ণং।

যোগরত্নম্

# ঘেরণ্ডসংহিতা।

## প্রথমোপদেশঃ

আদীশ্বরায় প্রণমামি তস্মৈ
যেনোপদিষ্টা হঠযোগবিদ্যা।
বিরাজতে প্রোন্নতরাজযোগ-
মারোঢুমিচ্ছন্ বিধিযোগ এব ॥

একদা চণ্ডকাপালির্গত্বা ঘেরণ্ডকুট্টিমম্।
প্রণম্য বিনয়াদ্ ভক্ত্যা ঘেরণ্ডং পরিপৃচ্ছতি ॥ ১ ॥

পূর্ব্বকালে চণ্ডকাপালি নামে একজন যোগশিক্ষাভিলাষী ছিলেন। একদা তিনি ঘেরণ্ড নামক যোগীবরের আশ্রমে উপনীত হইয়া সবিনয়ে ও ভক্তিসহকারে প্রণাম করিয়া জিজ্ঞাসা করিলেন ॥ ১ ॥

শ্রীচণ্ডকাপালিরুবাচ।

ঘটস্থযোগং যোগেশ তত্ত্বজ্ঞানস্য কারণং।
ইদানীং শ্রোতুমিচ্ছামি যোগেশ্বর বদ প্রভো ॥ ২ ॥

শ্রীচণ্ডকাপালি কহিলেন, হে যোগেশ্বর! হে প্রভো! হে যোগেশ! তত্ত্বজ্ঞানের কারণীভূত ঘটস্থযোগ (১) (দেহস্থ যোগ) শ্রবণ করিতে আমার অভিলাষ হইয়াছে; অতএব আপনি তাহা কীর্ত্তন করুন ॥ ২ ॥

---

(১) ঘট শব্দে দেহ বুঝায়। সংহিতান্তরে লিখিত আছে যে "প্রাণাপাননাদবিন্দুজীবাত্মপরমাত্মনঃ। মিলিত্বা ঘটতে যস্মাত্তস্মাদ্ধ ঘট উচ্যতে।" অর্থাৎ যাহা হইতে প্রাণ, অপান, নাদবিন্দু, জীবাত্মা ও পরমাত্মা এই সমস্ত একত্র মিলিত হয়, তাহাকেই ঘট (দেহ) বলা যায়।

অথ সপ্তসাধনলক্ষণং।

ষট্‌কর্ম্মণা শোধনঞ্চ আসনেন ভবেদ্দৃঢ়ম্।
মুদ্রয়া স্থিরতা চৈব প্রত্যাহারেণ ধীরতা ॥ ১০ ॥
প্রাণায়ামাল্লাঘবঞ্চ ধ্যানাৎ প্রত্যক্ষমাত্মনি।
সমাধিনা নির্লিপ্তঞ্চ মুক্তিরেব ন সংশয়ঃ ॥ ১১ ॥

ইতি সপ্তসাধনলক্ষণং।

---

ষট্‌কর্ম্মদ্বারা শোধন, আসনদ্বারা দার্ঢ্য, মুদ্রাদ্বারা স্থৈর্য্য, প্রত্যাহারদ্বারা ধৈর্য্য, প্রাণায়াম দ্বারা লাঘব, ধ্যানদ্বারা স্বীয় আত্মামধ্যে ধ্যেয় পদার্থের দর্শন এবং সমাধিদ্বারা নির্লিপ্ততা (বাসনারাহিত্য) জন্মে। এইরূপ অভ্যাস দ্বারা পরিশেষে মুক্তিলাভ হইয়া থাকে সন্দেহ নাই ॥ ১০-১১ ॥ (২)

---

(২) আদিযামলে লিখিত আছে যে, যম, নিয়ম, আসন, প্রাণায়াম, সংযম, প্রত্যাহার, ধারণা ও সমাধি এই আটটি যোগের অঙ্গ অর্থাৎ যোগাভ্যাস করিতে হইলে এই আটটি সাধনা করা উচিত। দত্তাত্রেয় সংহিতায় লিখিত আছে যে, "যমশ্চ নিয়মশ্চৈব আসনঞ্চ ততঃ পরং। প্রাণায়ামশ্চতুর্থঃ স্যাৎ প্রত্যাহারশ্চ পঞ্চমঃ। ষষ্ঠী তু ধারণা প্রোক্তা ধ্যানং সপ্তমমুচ্যতে। সমাধিরষ্টমঃ প্রোক্তঃ সর্ব্বপুণ্যফলপ্রদঃ। এবমষ্টাঙ্গযোগঞ্চ যাজ্ঞবল্ক্যাদয়ো বিদুঃ।" অর্থাৎ যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধারণা, ধ্যান ও সমাধি এই আটটীকে যাজ্ঞবল্ক্যাদি মুনিগণ যোগের অঙ্গ বলিয়া কীর্ত্তন করেন। এই যোগসমূহ যাবতীয় পুণ্যফল প্রদান করে। নিরুত্তরতন্ত্রে লিখিত আছে যে, আসন, প্রাণসংরোধ, প্রত্যাহার, ধারণা, ধ্যান ও সমাধি এই ছয়টী যোগের প্রধান অঙ্গ। প্রমাণ যথা—"আসনং প্রাণসংরোধঃ প্রত্যাহারশ্চ ধারণা। ধ্যানং সমাধিরেতানি যোগাঙ্গানি বদন্তি ষট্॥" আদিযামলে লিখিত আছে যে,—

"ধ্যানন্তু দ্বিবিধং প্রোক্তং স্থূলসূক্ষ্মবিভেদতঃ।
স্থূলং মন্ত্রময়ং বিদ্ধি সূক্ষ্মন্তু মন্ত্রবর্জ্জিতং॥"

অথ শোধনং।

ধৌতির্বস্তিস্তথা নেতির্লৌলিকী ত্রাটকং তথা।

---

অর্থাৎ ধ্যান দ্বিবিধ ;—স্থূল এবং সূক্ষ্ম। মন্ত্রময় ধ্যান স্থূল বলিয়া কীর্ত্তিত এবং মন্ত্রবর্জিত ধ্যানকে সূক্ষ্ম ধ্যান কহে।

নিরুত্তরতন্ত্রে লিখিত আছে যে,—

"প্রাণায়ামদ্বিষট্কেন প্রত্যাহারঃ প্রকীর্ত্তিতঃ।
প্রত্যাহারদ্বিষট্কেন জায়তে ধারণা শুভা।
ধারণা দ্বাদশ প্রোক্তং ধ্যানং ধ্যানবিশারদৈঃ।
ধ্যানদ্বাশকেরেব সমাধিরভিধীয়তে।
যৎ সমাধৌ পরং জ্যোতিরনন্তরং বিশ্বতোমুখং॥"

অর্থাৎ দ্বাদশবার প্রাণায়ামদ্বারা এক প্রত্যাহার হইয়া থাকে, দ্বাদশপ্রত্যাহারে এক ধারণা, দ্বাদশ ধারণায় এক ধ্যান এবং দ্বাদশ ধ্যানে এক সমাধি হয়। সমাধি সাধন সংপূর্ণ হইলে হৃদয়াভ্যন্তরে বিশ্বব্যাপী পরম জ্যোতির উদয় হইয়া থাকে।

আদিযামলে লিখিত আছে যে,—

"প্রাণায়ামস্ত্রিধা প্রোক্তঃ বহুধা প্রক্রমং শৃণু।
আসনে প্রাণসংযমে ন শক্তাঃ সুকুমারকাঃ।
মহাপুণ্যপ্রভাবেণ শক্যতে তু মহাত্মনা।
ইড়াং শশিপ্রভাং ধ্যাত্বা মন্দেন্দুনা তু পূরয়েৎ।
পূরয়িত্বা দৃঢ়ং ধৃত্বা যথাশক্তি তু কুম্ভয়েৎ।
মহাজ্যোতির্ম্ময়ো ভূত্বা বায়ুপূর্ণকলেবরঃ।
শক্তিত্রাসন্ত সংত্রাস্য রেচয়েদ্বায়ুমাহিতং।
পিঙ্গলামর্কবর্ণান্তু ত্যজেদ্ধৃত্বা শনৈঃ শনৈঃ।
অয়ং প্রসঙ্গঃ কাষ্ঠাগ্নিপ্রত্যাশেন পুনঃ পুনঃ॥"

অর্থাৎ প্রাণায়াম ত্রিবিধ; আসন বহুবিধ; সুকুমারগণ উহা সাধন করিতে পারে না। যে ব্যক্তি মহাত্মা ও পুণ্যবান্, তিনিই উহা সাধন করিতে সমর্থ হইয়া থাকেন। প্রাণায়াম করিতে হইলে অগ্রে বাম নাসিকার রন্ধ্রমধ্যে ধীরে ধীরে বায়ু পূরণ করিবে। অনন্তর সেই বায়ু দৃঢ়রূপে ধারণ পূর্ব্বক শক্তি অনুসারে কুম্ভক করিতে হইবে। তৎপরে দক্ষিণ নাসিকার রন্ধ্রদ্বারা ঐ বায়ুরেচন করিবে। এইপ্রকারে কুম্ভক করিলে দেহ জ্যোতিবিশিষ্ট ও বায়ুদ্বারা পরিপূর্ণ হয়।

আরও লিখিত আছে যে,—

"শান্তিঃ সন্তোষ আহার নিদ্রাল্পং মনসো দমঃ।
শূন্যান্তঃকরণশ্চেতি যমা ইতি প্রকীর্ত্তিতাঃ।

কপালভাতিশ্চৈতানি ষট্কর্ম্মাণি সমাচরেৎ ॥ ১২ ॥

ইতি শোধনং।

শোধন ষড়্বিধ ; ধৌতি, বস্তি, নেতি, নৌলিকী, ত্রাটক ও কপাল-

---

চাপল্যন্তু দূরে ত্যক্ত্বা মনঃস্থৈর্য্যং বিধায় চ।
একত্র মেলনং নিত্যং প্রাণমাত্রেণ সা মতিঃ।
সদোদাসীনভাবস্তু সর্ব্বত্রেচ্ছাবিবর্জনং।
যথালাভেন সন্তুষ্টঃ পরমেশ্বরমানসঃ।
মানদানপরিত্যাগ এতত্তু নিয়মা ইতি।
আসনানি চ তাবন্তি যাবন্তো জীবজন্তবঃ।
কৃত্বা কলেবরং শুদ্ধং কুর্য্যাদ্ যত্নৈর্মহাত্মনা।
মনো নির্ব্বার্য্য সংসার বিষয়ে চ তথৈব হি।
মনোবিকারভাবঞ্চ ত্যক্ত্বা শূন্যময়ো ভবেৎ।
প্রত্যাহারো ভবত্যেষ সর্ব্বনিন্দাচমৎকৃতঃ।
সমাধির্নিশ্চলা বুদ্ধিঃ শ্বাসোচ্ছ্বাসাদিবর্জিতা ॥"

অর্থাৎ শান্তি, সন্তোষ, ভোজনের হ্রাস, নিদ্রার ন্যূনতা, চিত্তের দমন ও অন্তঃকরণের শূন্যতা এই সকলকে যম কহে। চাপল্যত্যাগ, মনঃস্থৈর্য্য, নিরন্তর উদাসীনভাব, সর্ব্ববিষয়ে অনিচ্ছা, যথাপ্রাপ্ত বস্তুতেই সন্তুষ্টি, পরমেশ্বরে একাগ্রতা ও মানদান প্রভৃতি বিসর্জ্জন এই সকলকে নিয়ম কহে। জগতে যেমন জীবজন্তুর সংখ্যা নাই, সেইরূপ আসনের সংখ্যাও বহুবিধ। সযত্নে দেহ বিশুদ্ধিপূর্ব্বক চিত্তকে বিষয় হইতে নিবারিত করিবে এবং চিত্তবিকার বিসর্জন দিয়া মায়া ও বাসনাবিহীন হইবে, ইহাকেই প্রত্যাহার কহে। যে যোগপ্রভাবে শ্বাসোচ্ছ্বাসবিবর্জিত নিশ্চলা বুদ্ধি জন্মে, তাহাকেই সমাধি কহে। ব্রহ্মযামলে লিখিত আছে যে,—

"ইন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থেভ্যো যৎ প্রত্যাহরতে স্ফুটং।
যোগী কুম্ভকমাস্থায় প্রত্যাহারঃ স উচ্যতে ॥"

অর্থাৎ যাহাদ্বারা যোগীরা কুম্ভক আশ্রয় পূর্ব্বক ইন্দ্রিয়গণকে তত্তৎ-ভোগ্যবিষয় হইতে প্রতিনিবৃত্ত করে, তাহাকেই প্রত্যাহার বলা যায়।

ভাতি। এই ধৌতি প্রভৃতি ষট্‌কর্ম্মদ্বারা দেহে চেতনা সঞ্চার হইয়া থাকে।॥১২॥ (৩)

অথ ধৌতিঃ।

অন্তর্দ্ধৌতিদন্তধৌতিহৃদ্ধৌতির্মূলশোধনং।

---

(৩) গ্রহযামলে বর্ণিত আছে যে,——

"ধৌতিশ্চ গজকরিণী বস্তির্লৌলী নেতিস্তথা।
কপালভাতিশ্চৈতানি ষট্‌কর্ম্মাণি মহেশ্বরি।
কর্ম্মষট্‌কমিদং গোপ্যং ঘটশোধনকারণং।
মেদশ্লেষ্মাধিকঃ পূর্ব্বং ষট্‌কর্ম্মাণি সমাচরেৎ।
অন্যথা নাচরেত্তানি দোষাণামপ্যভাবতঃ॥

অর্থাৎ ধৌতি, গজকরিণী, বস্তি, লৌলী, নেতি এবং কপালভাতি ইহাকেই ষট্‌কর্ম্ম কহে। এই ষট্‌কর্ম্ম দ্বারা শরীরের বিশুদ্ধি হইয়া থাকে এবং ইহা পরম গোপ্য। যে ব্যক্তির দেহ মেদ ও শ্লেষ্মার আধিক্যে পূরিত, সেই ব্যক্তিই ষট্‌কর্ম্ম সাধন করিবে, তদ্ব্যতিরেকে অন্য ব্যক্তির পক্ষে উহা আচরণ করা সমুচিত নহে।

শাস্ত্রান্তরে আরও লিখিত আছে যে,——

"নেতিযোগং হি সিদ্ধানাং মহাকফবিনাশনং।
দণ্ডিযোগং প্রবক্ষ্যামি হৃদয়গ্রন্থিভেদনং।
ধৌতিযোগং ততঃ পশ্চাৎ সর্ব্বমলবিনাশনং।
বস্তিযোগং হি পরমং সর্ব্বাঙ্গোদরচালনং।
ক্ষালনং পরমং যোগং নাড়ীনাং ক্ষালনং স্মৃতং।
এবং পঞ্চামরাযোগং যোগিনামতিগোচরং॥"

অর্থাৎ নেতিযোগ দ্বারা শ্লেষ্মাদোষ বিনাশ প্রাপ্ত হয়। দণ্ডিযোগ সাধন করিলে হৃদয়গ্রন্থি ভিন্ন হইয়া থাকে। ধৌতিযোগ দ্বারা মলসমূহ ধ্বংস হয়, বস্তিযোগ দ্বারা সর্ব্বাঙ্গ ও জঠর পরিচালিত হইয়া থাকে এবং ক্ষালনযোগ সাধন দ্বারা নাড়ী ক্ষালিত হয়। ইহাকেই পঞ্চামরাযোগ কহে। যোগীদিগের পক্ষে এই পঞ্চামরাযোগ সাধন করা সর্ব্বথা কর্ত্তব্য।

ধৌতিং চতুর্বিধাং কৃত্বা ঘটং কুর্বন্তু নির্ম্মলং ॥ ১৩ ॥

ইতি ধৌতিঃ

ধৌতি চতুর্ব্বিধ; অন্তর্ধৌতি, দন্তধৌতি, হৃদ্ধৌতি ও মূলশোধন। এই ধৌতিচতুষ্টয় দ্বারা দেহের নির্ম্মলতা সাধন করা উচিত ॥ ১৩।

ইতি ধৌতি।

অথ অন্তর্ধৌতিঃ।

বাতসারং বারিসারং বহ্নিসারং বহিষ্কৃতং।
ঘটস্য নির্ম্মলার্থায় অন্তর্ধৌতিশ্চতুর্বিধা ॥ ১৪ ॥

ইতি অন্তর্ধৌতিঃ।

অন্তর্ধৌতি চতুর্ব্বিধ; বাতাসার, বারিসার, বহ্নিসার ও বহিষ্কৃত। এই সকল দ্বারাও দেহ নির্ম্মল হইয়া থাকে ॥ ১৪ ॥

ইতি অন্তর্ধৌতি।

অথ বাতসারঃ।

কাকচঞ্চুবদাস্যেন পিবেদ্বায়ুং শনৈঃ শনৈঃ।
চালয়েদুদরং পশ্চাদ্বর্ত্মনা রেচয়েচ্ছনৈঃ ॥ ১৫ ॥

আপনার ওষ্ঠদ্বয় কাকের ঠোঁটের ন্যায় করিয়া ধীরে ধীরে পুনঃ পুনঃ অনিল পান পূর্ব্বক উহা জঠরমধ্যে পরিচালিত করিয়া পুনরায় মুখ দ্বারা রেচন করিবে। ইহাকে বাতসার কহে ॥ ১৫ ॥

বাতসারং পরং গোপ্যং দেহনির্ম্মলকারণং।
সর্ব্বরোগক্ষয়করং দেহানলবিবর্দ্ধকম্ ॥ ১৬ ॥

ইতি বাতসারঃ।

এই বাতসার দ্বারা শরীরের নির্ম্মলতা সাধিত হয়, যাবতীয় রোগ

হরনষ্ট হইয়া থাকে এবং জঠরাগ্নি পরিবর্দ্ধিত হয়। ইহা অতীব গোপনীয় ॥ ১৬ ॥ *

## অথ বারিসারঃ।

আকণ্ঠং পূরয়েদ্বারি বক্ত্রেণ চ পিবেচ্ছনৈঃ।
চালয়েদুদরেণৈব চোদরাদ্রেচয়েদধঃ ॥ ১৭ ॥

মুখদিয়া আকণ্ঠবারি পূরণ পূর্ব্বক ধীরে ধীরে উহা পান করিবে এবং কিয়ৎকাল উদরমধ্যে উহা পরিচালিত করিয়া পরিশেষে অধোমার্গ দ্বারা রেচন করিবে। ইহাকেই বারিসার কহে ॥ ১৭ ॥

---

* শিবসংহিতাতে লিখিত আছে যে,

"কাকচঞ্চ্বা পিবেদ্বায়ুং শীতলম্বা বিচক্ষণঃ।
প্রাণাপানবিধানজ্ঞঃ স ভবেন্মুক্তিভাজনঃ।
সরসং যঃ পিবেদ্বায়ুং প্রত্যহং বিধিনা সুধীঃ।
নশ্যন্তি যোগিনস্তস্য শ্রমদাহজরাময়াঃ।
কাকচঞ্চ্বা পিবেদ্বায়ুং সন্ধ্যয়োরুভয়োরপি।
কুণ্ডলিন্যা মুখে ধ্যাত্বা ক্ষয়রোগস্য শান্তয়ে।
অহর্নিশং পিবেদ্‌যোগী কাকচঞ্চ্বা বিচক্ষণঃ।
দূরশ্রুতির্দূরদৃষ্টিস্তথা স্যাদ্দর্শনং খলু ॥"

অর্থাৎ বিচক্ষণ যোগী ব্যক্তি মুখ কাকের চঞ্চুর ন্যায় করিয়া তদ্দ্বারা শীতল বায়ু পান করিবে। যে যোগী প্রাণ ও অপান নামক বায়ুদ্বয়ের বিধি অবগত আছেন, তিনিই মুক্তিলাভ করেন। যে যোগী প্রতিদিন বিধানানুসারে সরস বায়ু পান করেন, শ্রম, দাহ, জরা, রোগ কিছুই তাঁহাকে আক্রমণ করিতে পারে না। "কুণ্ডলিনীমুখে বায়ু সমাগত হইতেছে" যোগী ব্যক্তি এইরূপ চিন্তা করিয়া প্রভাতে ও সন্ধ্যাসময়ে কাকচঞ্চুবৎ মুখ দ্বারা বায়ু পান করিবেন, এইরূপ করিলে ক্ষয়রোগ বিনাশ প্রাপ্ত হইয়া থাকে। বিচক্ষণ যোগী অহর্নিশ কাকচঞ্চুবৎ মুখদ্বারা বায়ু পান করিলে দূরশ্রুতি ও দূরদৃষ্টিশক্তি লাভ করিতে পারেন সন্দেহ নাই।

বারিসারং পরং গোপ্যং দেহনির্ম্মলকারকম্।
সাধয়েত্তং প্রযত্নেন দেবদেহং প্রপদ্যতে ॥ ১৮ ॥
বারিসারং পরাং ধৌতিং সাধয়েদ্যঃ প্রযত্নতঃ।
মলদেহং শোধয়িত্বা দেবদেহং প্রপদ্যতে ॥ ১৯ ॥

ইতি বারিসারঃ।

এই বারিসার প্রয়োগ দ্বারাও দেহের নির্ম্মলতা সাধিত হয়; ইহাও পরম গোপনীয়। ইহা দ্বারা দেবদেহ লাভ করা যায়, সুতরাং যত্ন সহকারে ইহা সাধন করিবে। যে ব্যক্তি এই শ্রেষ্ঠ বারিসার ধৌতির সাধন করেন, তাঁহার মলদেহ বিশুদ্ধ হইয়া দেবদেহতুল্য হয় ॥ ১৮-১৯ ॥

অথ অগ্নিসারঃ।

নাভিগ্রন্থিং মেরুপৃষ্ঠে শতবারঞ্চ কারয়েৎ।
অগ্নিসারমেষা ধৌতির্যোগিনাং যোগসিদ্ধিদা।
উদরাময়জং ত্যক্ত্বা জঠরাগ্নিং বিবর্দ্ধয়েৎ ॥ ২০ ॥

নিশ্বাস বদ্ধ করিয়া মেরুপৃষ্ঠে নাভিগ্রন্থি একশতবার সংযুক্ত করিবে। ইহাকেই অগ্নিসারধৌতি কহে, এই ধৌতি যোগিগণের যোগসিদ্ধি প্রদান করে। এই ধৌতিদ্বারা উদরাময়জাত রোগরাশি বিনষ্ট হয় এবং জঠরাগ্নি পরিবর্দ্ধিত হইয়া থাকে ॥ ২০ ॥

এষা ধৌতিঃ পরা গোপ্যা দেবানামপি দুর্লভা।
কেবলং ধৌতিমাত্রেণ দেবদেহং ভবেদ্ধ্রুবম্ ॥ ২১ ॥

ইতি অগ্নিসারঃ।

এই ধৌতি পরম গোপনীয়া, ইহা সুরগণের পক্ষেও দুষ্প্রাপ্য। ই এধৌতিদ্বারা মনুষ্যেরা সুরদেহতুল্য দেহ প্রাপ্ত হয় সন্দেহ নাই ॥ ২১

অথ বহিষ্কৃতধৌতিঃ।

কাকীমুদ্রাং শোধয়িত্বা পূরয়েদুদরং মরুৎ।
ধারয়েদর্দ্ধযামন্তু চালয়েদধোবর্ত্মনা।
এষা ধৌতিঃ পরা গোপ্যা ন প্রকাশ্যা কদাচন॥ ২২॥

ইতি বহিষ্কৃতধৌতিঃ।

প্রথমতঃ মুখ কাকচঞ্চুর ন্যায় করিয়া বায়ু পান করত উদর পরিপূর্ণ করিবে এবং ঐ বায়ু উদরের অভ্যন্তরে অর্দ্ধ প্রহর যাবৎ রাখিয়া অধোমার্গে চালিত করিতে হইবে, ইহাকেই বহিষ্কৃতধৌতি কহে, এই ধৌতি অতীব গোপনীয়॥ ২২॥

অথ প্রক্ষালনং।

নাভিমগ্নো জলে স্থিত্বা শক্তিনাড়ীং বিসর্জয়েৎ।
করাভ্যাং ক্ষালয়েন্নাড়ীং যাবন্মলবিসর্জনম্।
তাবৎ প্রক্ষাল্য নাড়ীঞ্চ উদরে বেশয়েৎ পুনঃ॥ ২৩॥

অনন্তর নাভিমগ্ন জলে অবস্থিতি পূর্ব্বক শক্তিনাড়ী বহিষ্কৃত করত যে পর্য্যন্ত তাহার মলসকল নিঃশেষরূপে ধৌত না হইবে, তাবৎ করদ্বারা প্রক্ষালন করিতে থাকিবে। অবশেষে উৎকৃষ্টরূপে প্রক্ষালিত হইলে পুনরায় উদরাভ্যন্তরে ঐ নাড়ী প্রবেশিত করিয়া দিবে॥ ২৩॥

ইদং প্রক্ষালনং গোপ্যং দেবানামপি দুর্লভং।
কেবলং ধৌতিমাত্রেণ দেবদেহো ভবেদ্ধ্রুবম্॥ ২৪॥

ইতি প্রক্ষালনং।

এই প্রক্ষালন সুরগণের পক্ষেও দুষ্প্রাপ্য, ইহা অতীব গোপনীয়। এই ধৌতিদ্বারা সুরতুল্য দেহ প্রাপ্ত হওয়া যায় সন্দেহ নাই ।। ২৪ ।। *

অথ বহিষ্কৃতধৌতিপ্রয়োগঃ।

যামার্দ্ধং ধারণাং শক্তিং যাবন্ন সাধয়েন্নরঃ।
বহিষ্কৃতং মহদ্ধৌতিস্তাবচ্চৈব ন জায়তে ।। ২৫ ।।

ইতি বহিষ্কৃতধৌতিপ্রয়োগঃ।

সাধক যাবৎ যামার্দ্ধকাল পর্য্যন্ত নিশ্বাস অবরুদ্ধ করত ধারণাশক্তি সাধন করিতে সক্ষম না হয়, তাবৎকাল এই বহিষ্কৃতধৌতি পরিচালনা করা কর্ত্তব্য নহে ।। ২৫ ।।

অথ দন্তধৌতিঃ।

দন্তমূলং জিহ্বামূলং রন্ধ্রঞ্চ কর্ণযুগ্ময়োঃ।
কপালরন্ধ্রং পঞ্চৈতে দন্তধৌতিং বিধীয়তে ।। ২৬ ।।

ইতি দন্তধৌতিঃ।

* তন্ত্রান্তরে লিখিত আছে যে, নাড্যাদি সাধন ও ক্ষালন, যোগিগণের অবশ্য কর্ত্তব্য। যে যোগী নেউনীযোগদ্বারা নাড়ী ক্ষালন করেন, তিনি মহাকাল ও রাজরাজেশ্বরতুল্য হইতে পারেন। কেবলমাত্র প্রাণবায়ুর ধারণাবশতই ক্ষালনযোগ সাধিত হয়। ক্ষালনযোগ ব্যতিরেকে দেহশুদ্ধি হইতে পারে না। ক্ষালনযোগ নাড্যাদির শ্লেষ্মা পিত্ত প্রভৃতি দোষ বিনাশ করে। প্রমাণ যথা—"স চারম্ভং ক্ষালনঞ্চ কুর্য্যান্নাড্যাদিসাধনং। নেউনীযোগমার্গেণ নাড়ীক্ষালনতৎপরঃ। ভবত্যেব মহাকালো রাজরাজেশ্বরো যথা। কেবলং প্রাণবায়োশ্চ ধারণাৎ ক্ষালনং ভবেৎ। বিনা ক্ষালনযোগেন দেহশুদ্ধির্ন জায়তে। ক্ষালনং নাড়ীকাদিনাং শ্লেষ্মপিত্তনিবারণং ।।"

দন্তধৌতি পঞ্চবিধ।—দন্তমূলধৌতি, জিহ্বামূলধৌতি, কর্ণরন্ধ্রদ্বয়-ধৌতি এবং কপালরন্ধ্রধৌতি ॥ ২৬ ॥

অথ দন্তমূলধৌতিঃ।

খাদিরেণ রসেনাথ মৃত্তিকয়া চ শুদ্ধয়া।
মার্জ্জয়েদ্দন্তমূলঞ্চ যাবৎ কিল্বিষমাহরেৎ ॥ ২৭ ॥

খাদিররস দ্বারা অথবা বিশুদ্ধ মৃত্তিকা দ্বারা যাবৎ সমস্ত মল দূরীভূত না হয়, তাবৎ দন্তমূল মার্জ্জন করিবে ॥ ২৭ ॥

দন্তমূলং পরা ধৌতির্যোগিনাং যোগসাধনে।
নিত্যং কুর্য্যাৎ প্রভাতে চ দন্তরক্ষায় যোগবিৎ।
দন্তমূলং ধাবনাদিকার্য্যেষু যোগিনাং মতং ॥ ২৮ ॥

ইতি দন্তমূলধৌতিঃ।

যোগিদিগের যোগসাধনবিষয়ে দন্তমূলধৌতিই সর্ব্বপ্রধান বলিয়া কীর্ত্তিত। যোগবিৎ সাধক প্রতিদিন প্রভাতে দন্তরক্ষণার্থ এই ধৌতির আচরণ করিবে। ধাবনাদিকার্য্যে দন্তমূলধৌতিই যোগিদিগের একমাত্র অভিপ্রেত ॥ ২৮ ॥

অথ জিহ্বাশোধনং।

অথাতঃ সংপ্রবক্ষ্যামি জিহ্বাশোধনকারণং।
জরামরণরোগাদীন্ নাশয়েদ্দীর্ঘলম্বিকা ॥ ২৯ ॥

ইতি জিহ্বাশোধনং।

অনন্তর জিহ্বাশোধনের কারণ বলিতেছি। জিহ্বামূল শোধন দ্বারা জিহ্বা দীর্ঘতা প্রাপ্ত হয় এবং জরা, মরণ ও রোগাদি দূরীভূত হইয়া থাকে ॥ ২৯ ॥

অথ জিহ্বামূলধৌতিপ্রয়োগঃ।

তর্জনীমধ্যমানামা অঙ্গুলিত্রয়যোগতঃ।
বেশয়েদ গলমধ্যে তু মার্জয়েল্লম্বিকামূলং।
শনৈঃ শনৈর্মার্জয়িত্বা কফদোষং নিবারয়েৎ।। ৩০।।

তর্জনী, মধ্যমা ও অনামা এই অঙ্গুলিত্রয় একযোগে গলদেশের অভ্যন্তরে প্রবেশিত করত জিহ্বার মূল পর্য্যন্ত মার্জ্জন করিবে। পুনঃ পুনঃ এইরূপ মার্জ্জনা করিলে শ্লেষ্মাদোষ বিদূরিত হইয়া যায়।। ৩০।।

মার্জয়েন্নবনীতেন দোহয়েচ্চ পুনঃ পুনঃ।
তদগ্রং লৌহযন্ত্রেণ কর্ষয়িত্বা শনৈঃ শনৈঃ।। ৩১।।

পুনঃ পুনঃ নবনীতদ্বারা জিহ্বা মার্জ্জন ও দোহন করিতে হয় আর লৌহযন্ত্র দ্বারা জিহ্বাগ্র পুনঃ পুনঃ আকর্ষণ পূর্ব্বক বহিষ্কৃত করিবে।। ৩১।।

নিত্যং কুর্য্যাৎ প্রযত্নেন রবেরুদয়কেঽস্তকে।
এবং কৃতে চ নিত্যে চ লম্বিকা দীর্ঘতাং ব্রজেৎ।। ৩২।।

ইতি জিহ্বামূলধৌতিপ্রয়োগঃ।

প্রতিদিন প্রভাতে ও সূর্য্যাস্তসময়ে সযত্নে এই ধৌতি অভ্যাস করিবে। প্রত্যহ এইরূপ আচরণ করিলে জিহ্বা দীর্ঘতা প্রাপ্ত হয়।। ৩২।।

অথ কর্ণধৌতিপ্রয়োগঃ।

তর্জন্যনামিকাযোগান্মার্জয়েৎ কর্ণরন্ধ্রয়োঃ।
নিত্যমভ্যাসযোগেন নাদান্তরং প্রকাশয়েৎ।। ৩৩।।

ইতি কর্ণধৌতিপ্রয়োগঃ।

তর্জ্জনী ও অনামিকা এই অঙ্গুলীদ্বয় দ্বারা কর্ণরন্ধ্রযুগল মার্জ্জন করিবে। প্রতিদিন ইহা অভ্যাস করিলে নাদান্তর প্রকাশিত হইয়া থাকে।। ৩৩।।

অথ কপালরন্ধ্রপ্রয়োগঃ।।

বৃদ্ধাঙ্গুষ্ঠেন দক্ষেণ মার্জয়েদ্ভালরন্ধ্রকং।
এবমভ্যাসযোগেন কফদোষং নিবারয়েৎ।। ৩৪।।
নাড়ী নির্ম্মলতাং যাতি দিব্যদৃষ্টিঃ প্রজায়তে।
নিদ্রান্তে ভোজনান্তে চ দিবান্তে চ দিনে দিনে।। ৩৫।।

ইতি কপালরন্ধ্রপ্রয়োগঃ।

দক্ষিণ করের বৃদ্ধাঙ্গুষ্ঠ দ্বারা কপালরন্ধ্র মার্জ্জন করিবে। এই কপালরন্ধ্রধৌতি অভ্যাস করিলে শ্লেষ্মাদোষ বিদূরিত হয়, নাড়ী নির্ম্মলতা প্রাপ্ত হয় এবং দিব্যদৃষ্টি জন্মে। প্রত্যহ নিদ্রান্তে, ভোজনান্তে ও দিনান্তে এই ধৌতি আচরণ করিবে।। ৩৪-৩৫ ।।

অথ হৃদ্ধৌতিঃ।

হৃদ্ধৌতিং ত্রিবিধাং কুর্য্যাদ্দণ্ডবমনবাসসা।। ৩৬ ।।

ইতি হৃদ্ধৌতিঃ।

দণ্ডধৌতি, বমনধৌতি ও বাসধৌতি, হৃদ্ধৌতি এই ত্রিবিধ বলিয়া কীর্ত্তিত আছে।। ৩৬ ।।

অথ দণ্ডধৌতিঃ ।

রম্ভাদণ্ডং হরিদ্রাদণ্ডং বেত্রদণ্ডং তথৈব চ ।
হৃন্মধ্যে চালয়িত্বা তু পুনঃ প্রত্যাহরেচ্ছনৈঃ ॥ ৩৭ ॥

রম্ভাদণ্ড, (কলার মাইজ) হরিদ্রাদণ্ড অথবা বেত্রদণ্ড হৃদয়ের অভ্যন্তরে মুহুর্মুহুঃ প্রবেশিত করাইয়া ধীরে ধীরে বাহির করিবে। ইহাকেই দণ্ডধৌতি কহে ॥ ৩৭ ॥

কফপিত্তং তথা ক্লেদং রেচয়েদূর্দ্ধবর্ত্মনা ।
দণ্ডধৌতিবিধানেন হৃদ্রোগং নাশয়েদ্ধ্রুবং ॥ ৩৮ ॥

ইতি দণ্ডধৌতিঃ ।

এই দণ্ডধৌতি আচরণ করিলে ঊর্দ্ধমার্গ (মুখ) দ্বারা কফ, পিত্ত, ক্লেদ প্রভৃতি নিষ্ক্রান্ত হয় এবং হৃদ্রোগ দূরীভূত হইয়া থাকে সন্দেহ নাই ॥ ৩৮ ।

অথ বমনধৌতিঃ ।

ভোজনান্তে পিবেদ্বারি চাকণ্ঠপূরিতং সুধীঃ ।
ঊর্দ্ধদৃষ্টিং ক্ষণং কৃত্বা তজ্জলং বময়েৎ পুনঃ ।
নিত্যমভ্যাসযোগেন কফপিত্তং নিবারয়েৎ ॥ ৩৯ ॥

ইতি বমনধৌতিঃ ।

ভোজনান্তে ধীমান্ সাধক আকণ্ঠ পূর্ণ করিয়া বারি পান করিবে। অনন্তর কিয়ৎকাল ঊর্দ্ধনয়নে থাকিয়া বমন পূর্ব্বক সেই জল নির্গত করিবে। ইহাকেই বমনধৌতি কহে, প্রতিদিন এই ধৌতি অভ্যাস করিলে কফ ও পিত্ত বিনাশ প্রাপ্ত হয় ॥ ৩৯ ॥

অথ বাসধৌতিঃ।

চতুরঙ্গুলবিস্তারং সূক্ষ্মবস্ত্রং শনৈর্গ্রসেৎ।
পুনঃ প্রত্যাহরেদেতৎ প্রোচ্যতে ধৌতিকর্ম্মকং॥ ৪০ ॥

চারি অঙ্গুল বিস্তৃত সূক্ষ্ম বস্ত্র ধীরে ধীরে গ্রাস করিয়া পুনরায় তাহা নির্গত করিয়া ফেলিবে। ইহাকেই বাসধৌতি কহে॥ ৪০

গুল্মজ্বরপ্লীহাকুষ্ঠং কফপিত্তং বিনশ্যতি।
আরোগ্যং বলপুষ্টিশ্চ ভবেত্তস্য দিনে দিনে॥ ৪১ ॥

ইতি বাসধৌতিঃ।

এই বাসধৌতি অভ্যাস করিলে গুল্ম, জ্বর, প্লীহা, কুষ্ঠ, কফ, পিত্ত, প্রভৃতি বিনাশ প্রাপ্ত হয় এবং দিন দিন আরোগ্য, বল ও পুষ্টিসাধন হইতে থাকে॥ ৪১ ॥ *

ইতি বাসধৌতি।

---

* রুদ্রযামলে লিখিত আছে যে, "চতুরঙ্গুলবিস্তারং হস্তপঞ্চদশেন তু। গুরূপদিষ্টমার্গেণ সিক্তং বস্ত্রং শনৈর্গ্রসেৎ। ততঃ প্রত্যাহরেচ্চৈতৎ ক্ষালনং ধৌতিকর্ম্ম তৎ। শ্বাসঃ কাসঃ প্লীহা কুষ্ঠং কফরোগাশ্চ বিংশতিঃ। ধৌতিকর্ম্মপ্রসাদেন শুদ্ধ্যন্তে চ ন সংশয়ঃ॥" অর্থাৎ চতুরঙ্গুলবিস্তৃত ও পঞ্চদশ হস্ত দীর্ঘ সিক্ত বস্ত্র ধীরে ধীরে গ্রাস করিবে, কিন্তু বিনা গুরুর উপদেশে এ কার্য্য করিবে না। অনন্তর পুনরায় ধীরে ধীরে ঐ বস্ত্র বহির্গত করিতে হইবে। এইরূপ ক্ষালনকে ধৌতিকর্ম্ম কহে। ইহা দ্বারা শ্বাস, কাস, প্লীহা, কুষ্ঠ ও বিংশতিবিধ শ্লেষ্মারোগ দূরীভূত হয় সন্দেহ নাই। রুদ্রযামলেও লিখিত আছে যে, "সূক্ষ্মাৎ সূক্ষ্মতরং বস্ত্রং দ্বাত্রিংশদ্ধস্তমানতঃ। একহস্তক্রমেণৈব যঃ করোতি শনৈঃ শনৈঃ। যাবদ্দ্বাত্রিংশদ্ধস্তঞ্চ তাবৎ কালং ক্রিয়াঞ্চরেৎ। এতৎক্রিয়াপ্রয়োগেন যোগী ভবতি তৎক্ষণাৎ। ক্রমেণ মন্ত্রসিদ্ধিঃ স্যাৎ কালজালবশং নয়েৎ॥" অর্থাৎ দ্বাত্রিংশৎ হস্ত পরিমিত সূক্ষ্মতর বস্ত্র এক এক হস্ত করিয়া ধীরে ধীরে সমস্ত গ্রাস করিবে। সমস্ত গ্রাসিত হইলে ধীরে ধীরে পুনরায় নিষ্ক্রান্ত করিবে। ইহাকেই বাসধৌতি বলে। এই ধৌতি দ্বারা যোগিত্ব লাভ হয় এবং মন্ত্রসিদ্ধি লাভ হইয়া থাকে, মৃত্যু তাহাকে আক্রমণ করিতে পারেনা।

অথ মূলশোধনং।

অপানক্রূরতা তাবৎ যাবন্মূলং ন শোধয়েৎ।
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন মূলশোধনমাচরেৎ ॥ ৪২ ॥

যাবৎ মূলশোধন না হয়, অর্থাৎ গুহ্যপ্রদেশ প্রক্ষালিত না হয়, তাবৎ অপানক্রূরতা বিদ্যমান থাকে অর্থাৎ গুহ্যস্থ বায়ু কুটিলভাবে অবস্থিত থাকে; অতএব যত্নসহকারে মূলশোধন করা সর্ব্বথা বিধেয় ॥ ৪২ ॥

পীতমূলস্য দণ্ডেন মধ্যমাঙ্গুলিনাপি বা।
যত্নেন ক্ষালয়েদ্ গুহ্যং বারিণা চ পুনঃ পুনঃ ॥ ৪৩ ॥

হরিদ্রামূল অথবা মধ্যমাঙ্গুলিদ্বারা বারিসহকারে পুনঃ পুনঃ সযত্নে গুহ্য প্রক্ষালন করিবে ॥ ৪৩ ॥

বারয়েৎ কোষ্ঠকাঠিন্যমামাজীর্ণং নিবারয়েৎ।
কারণং কান্তিপুষ্ট্যোশ্চ দীপনং বহ্নিমণ্ডলং ॥ ৪৪ ॥
ইতি ধৌতিপ্রয়োগঃ সমাপ্তঃ।

মূলশোধন দ্বারা কোষ্ঠকাঠিন্য ও আমাজীর্ণ বিনষ্ট হয় এবং দেহের কান্তি পুষ্টিসাধন ও জঠরাগ্নি পরিবর্দ্ধিত হইয়া থাকে ॥ ৪৪ ॥

ইতি ধৌতিপ্রয়োগ সমাপ্ত।

অথ বস্তিপ্রকরণং।

জলবস্তিঃ শুষ্কবস্তির্বস্তিঃ স্যাদ্দ্বিবিধা স্মৃতা।
জলবস্তিং জলে কুর্য্যাচ্ছুষ্কবস্তিং সদা ক্ষিতৌ ॥ ৪৫ ॥

বস্তি দ্বিবিধ।—জলবস্তি ও শুষ্কবস্তি। জলবস্তি জলে এবং শুষ্কবস্তি স্থলে সাধন করিতে হয় ॥ ৪৫ ॥

অথ জলবস্তিঃ।

নাভিমগ্নজলে পায়ুং ন্যস্তবানুৎকটাসনং।
আকুঞ্চনং প্রসারঞ্চ জলবস্তিং সমাচরেৎ॥ ৪৬॥

নাভিমগ্ন জলে অবস্থিতি পূর্ব্বক উৎকটাসনে সমাসীন হইয়া গুহ্যদেশ আকুঞ্চন ও প্রসারণ করিবে। ইহাকেই জলবস্তি কহে। ৪৬।

প্রমেহঞ্চ উদাবর্ত্তং ক্রূরবায়ুং নিবারয়েৎ।
ভবেৎস্বচ্ছন্দদেহশ্চ কামদেবসমো ভবেৎ॥ ৪৭॥

জলবস্তি প্রয়োগ দ্বারা প্রমেহ, উদাবর্ত্ত ও ক্রূরবায়ু বিনাশ প্রাপ্ত হয় এবং সাধক স্বস্থশরীর ও কন্দর্পসমান হইতে পারেন॥ ৪৭।

*বস্তিং পশ্চিমোত্তানেন চালয়িত্বা শনৈরধঃ।
অশ্বিনীমুদ্রয়া পায়ুমাকুঞ্চয়েৎ প্রসারয়েৎ॥ ৪৮॥

জলমধ্যে পশ্চিমোত্তান আসনে সমাসীন হইয়া ক্রমে ক্রমে অধোভাগে বস্তি চালিত করিবে এবং অশ্বিনীমুদ্রাদ্বারা গুহ্য আকুঞ্চন ও প্রসারণ করিবে। এরূপ করিলেও জলবস্তি সাধিত হয়॥ ৪৮॥

---

* গ্রহযামলে বর্ণিত আছে যে, "নাভিনিম্নজলে পায়ুং ন্যস্তনালোৎকটাসনং। আধারাদ্ ভঞ্জনং কুর্য্যাৎ ক্ষালনং বস্তিকর্ম্ম তৎ। গুল্মপ্লীহোদরীরোগবাতপিত্তকফোদ্ভবাঃ। বস্তিকর্ম্মপ্রভাবেণ সর্ব্বরোগক্ষয়ো ভবেৎ নঃ।" অর্থাৎ নাভিমগ্ন সলিলমধ্যে উৎকটাসনে সমাসীন হইয়া গুহ্য ক্ষালন ও করদ্বারা আকুঞ্চন প্রসারণ করিবে। ইহারই নাম বস্তিকর্ম্ম। ইহা সাধন করিলে গুল্ম, প্লীহা, উদরী, বাতপিত্ত-শ্লেষ্মাজনিত রোগ ও অন্যান্য যাবতীয় ব্যাধি দূরীভূত হইয়া থাকে॥

এবমভ্যাসযোগেন কোষ্ঠদোষং ন বিদ্যতে।
বিবর্দ্ধয়েজ্জঠরাগ্নিং আমবাতং বিনাশয়েৎ ॥ ৪৯ ॥

ইতি বস্তিপ্রকরণং সমাপ্তং।

জলবস্তি সাধন করিলে কোষ্ঠদোষ ও আমবাত দূরীভূত হয় এবং উদরাগ্নি পরিবর্দ্ধিত হইয়া থাকে ॥ ৪৯ ॥

ইতি বস্তিপ্রকরণ।

অথ নেতিযোগঃ।

বিতস্তিমানং সূক্ষ্মসূত্রং নাসানালে প্রবেশয়েৎ।
মুখান্নির্গময়েৎ পশ্চাৎ প্রোচ্যতে নেতিকর্ম্মকং ॥ ৫০ ॥

বিতস্তিপরিমিত (অর্দ্ধহস্তপরিমিত) সূক্ষ্ম সূত্র নাসিকার অভ্যন্তরে প্রবেশিত করাইয়া তৎপরে উহা মুখ দ্বারা নির্গত করিয়া ফেলিবে। ইহাকেই নেতিকর্ম্ম বলা যায় ॥ ৫০ ॥

সাধনান্নেতিকর্ম্মাণি খেচরীসিদ্ধিমাপ্নুয়াৎ।
কফদোষং বিনশ্যন্তি দিব্যদৃষ্টিঃ প্রজায়তে ॥ ৫১ ॥

ইতি নেতিযোগঃ।

নেতিকর্ম্ম সাধন করিলে খেচরীসিদ্ধি হইয়া থাকে এবং শ্লেষ্মাদোষ বিনাশ প্রাপ্ত ও দিব্য দৃষ্টি লাভ হয় ॥ ৫১ ॥ *

ইতি নেতিযোগ।

---

* রুদ্রযামলে লিখিত আছে যে, " সূত্রং বিতস্তিমাত্রন্তু নাসানালে প্রবেশয়েৎ। মুখেন গময়েচ্চৈষা নেতিঃ স্যাৎ পরমেশ্বরি। কপালবেধিনী কণ্ঠা দিব্যদৃষ্টিপ্রদায়িনী। য উর্দ্ধং জায়তে রোগো নয়ত্যাশু চ তং নেতিঃ ॥ " অর্থাৎ বিতস্তিপরিমিত সূত্র নাসানালে

অথ লৌলিকীযোগঃ।

অমন্দবেগে তুন্দঞ্চ ভ্রাময়েদুভপার্শ্বয়োঃ।
সর্ব্বরোগান্নিহন্তীহ দেহানলবিবর্দ্ধনং ॥ ৫২ ॥

ইতি লৌলিকীযোগঃ।

প্রবলবেগে জঠরকে উভয় পার্শ্বে ভ্রামিত করিতে হইবে। ইহারই নাম লৌলিকী যোগ। এই লৌলিকী যোগদ্বারা রোগরাশি বিনাশ প্রাপ্ত হয় এবং দেহানল পরিবর্দ্ধিত হইয়া থাকে ॥ ৫২ ॥ *

ইতি লৌলিকীযোগ।

অথ ত্রাটকম্।

নিমেষোন্মেষকং ত্যক্ত্বা সূক্ষ্মলক্ষ্যং নিরীক্ষয়েৎ।
যাবদশ্রূণি পতন্তি ত্রাটকং প্রোচ্যতে বুধৈঃ ॥ ৫৩ ॥

যাবৎ নয়নদ্বয় হইতে অশ্রুপাত না হয়, তাবৎ অনিমেষনয়নে

---

প্রবেশিত করত মুখদ্বারা বহির্গত করিবে, হে পরমেশ্বরি! ইহারই নাম নেতিকর্ম্ম। এই নেতিকর্ম্ম সাধন দ্বারা শিরোরোগাদি বিনষ্ট হয় এবং দিব্যদৃষ্টি লাভ হইয়া থাকে। রুদ্রযামলেও লিখিত আছে যে, নেতিযোগ সাধন করিলে শিরস্থিত দুষ্ট শ্লেষ্মা বিনাশ প্রাপ্ত হয়। এই যোগসাধন করিলে নাসিকাবিবর নির্ম্মল হয় এবং শ্বাস-প্রশ্বাসকালে পরম আনন্দসঞ্চার হইয়া থাকে।

* রুদ্রযামলে লিখিত আছে যে, "ভ্রমাদাবতিবেগেন তুন্দং সব্যাপসব্যতঃ। নতাংশো ভ্রাময়েদেষা লৌলী স্যাৎ পরমেশ্বরি! মন্দাগ্নিসন্দীপনপাচকাদি সন্দীপকানন্দকরী সদৈব। অশেষদোষা-ময়শোষণী চ হঠক্রিয়ামৌলিরিয়ঞ্চ লৌলী ॥" অর্থাৎ অতিবেগে বাম ও দক্ষিণাংশে জঠরের নিম্নপ্রদেশকে পরিচালিত করিবে, ইহারই নাম লৌলিকীযোগ। ইহাদ্বারা অগ্নিমান্দ্য বিদূরিত হইয়া পরিপাকশক্তি বৃদ্ধিপ্রাপ্ত হয় আর দেহস্থিত দোষরাশি বিদূরিত হইয়া প্রসন্নতা জন্মায়।

কোন সূক্ষ্ম দ্রব্যের দিকে দৃষ্টিপাত করিয়া থাকিবে। ইহাকেই ত্রাটক যোগ কহে॥ ৫৩॥ *

এবমভ্যাসযোগেন শাম্ভবী জায়তে ধ্রুবং।
নেত্ররোগা বিনশ্যন্তি দিব্যদৃষ্টিঃ প্রজায়তে॥ ৫৪॥

ইতি ত্রাটকং।

ত্রাটকযোগ অভ্যাস করিলে শম্ভবীমুদ্রা সিদ্ধি হইয়া থাকে। নেত্র-রোগ বিনষ্ট হয় এবং দিব্য দৃষ্টি জন্মে। ৫৪॥

ইতি ত্রাটকযোগ।

অথ কপালভাতিঃ।

বাতক্রমেণ ব্যুৎক্রমেণ শীৎক্রমেণ বিশেষতঃ।
ভালভাতিং ত্রিধা কুর্য্যাৎ কফদোষং নিবারয়েৎ॥ ৫৫॥

কপালভাতি ত্রিবিধ;—বাতক্রমকপালভাতি, ব্যুৎক্রমকপালভাতি ও শীৎক্রমকপালভাতি। কপালভাতিযোগ সাধনদ্বারা শ্লেষ্মাদোষ বিনাশিত হয়॥ ৫৫॥

অথ বাতক্রমকপালভাতিঃ।

ঈড়য়া পূরয়েদ্বায়ুং রেচয়েৎ পিঙ্গলা পুনঃ।
পিঙ্গলয়া পূরয়িত্বা পুনশ্চন্দ্রেণ রেচয়েৎ॥ ৫৬॥
পূরকং রেচকং কৃত্বা বেগেন ন তু চালয়েৎ।
এবমভ্যাসযোগেন কফদোষং নিবারয়েৎ॥ ৫৭॥

ঈড়া অর্থাৎ বামনাসাদ্বারা বায়ু পূরিত করত পিঙ্গলা অর্থাৎ দক্ষিণ নাসাদ্বারা তাহা রেচন করিবে এবং দক্ষিণ নাসাদ্বারা বায়ু

* দত্তাত্রেয়সংহিতায় লিখিত আছে যে, যাবৎ অশ্রুপাত না হয়, তাবৎ সূক্ষ্ম দ্রব্যের প্রতি স্থিরনয়নে দৃষ্টিপাত করিয়া থাকিবে। ইহাকেই ত্রাটক কহে। এই যোগ পরম গোপনীয়। যথা—"যত্নত-স্ত্রাটকং গোপ্যং যথা হাটকপেটিকা॥"

পূরণ পূর্ব্বক বামনাসাপুট দ্বারা বহির্গত করিবে। যে সময়ে বায়ু পূরণ করিবে অথবা যে সময়ে রেচন করিতে হইবে, তখন কদাচ বেগ-প্রদান করিবে না। এই যোগ সাধন করিলে কফদোষ দূরীভূত হয়। ইহাকেই বাতক্রমকপালভাতি কহে ॥ ৫৬৫৭ ॥

অথ ব্যুৎক্রমকপালভাতিঃ।

নাসাভ্যাং জলমাকৃষ্য পুনর্ব্বক্ত্রেণ রেচয়েৎ।
পায়ং পায়ং ব্যুৎক্রমেণ শ্লেষ্মাদোষং নিবারয়েৎ ॥ ৫৮

নাসাদ্বয় দ্বারা বারি আকর্ষণ পূর্ব্বক পুনরায় মুখদ্বারা বহির্গত করিবে এবং মুখদ্বারা জল গ্রহণ পূর্ব্বক নাসাদ্বয় দ্বারা নিষ্ক্রান্ত করিয়া ফেলিবে। ইহাকেই ব্যুৎক্রমকপালভাতি কহে। ইহা দ্বারা কফদোষ বিনাশ প্রাপ্ত হয় ॥ ৫৮ ॥

অথ শীৎক্রমকপালভাতিঃ।

শীৎকৃত্য পীত্বা বক্ত্রেণ নাসানালৈর্ব্বিরেচয়েৎ ॥
এবমভ্যাসযোগেন কামদেবসমো ভবেৎ ॥ ৫৯ ॥
ন জায়তে বার্দ্ধক্যঞ্চ জরা নৈব প্রজায়তে।
ভবেৎ স্বচ্ছন্দদেহশ্চ কফদোষং নিবারয়েৎ ॥ ৬০ ॥

ইতি কপালভাতিঃ।

ইতি শ্রীঘেরণ্ডসংহিতায়াং ঘেরণ্ডচণ্ডসম্বাদে
ষট্‌কর্ম্মসাধনং নাম প্রথমোপদেশঃ
সমাপ্তঃ।

মুখদ্বারা শীৎকার পূর্ব্বক বারি গ্রহণ করিয়া উহা নাসাপুট দিয়া বহির্গত করিবে। ইহাকেই শীৎক্রমকপালভাতি কহে। এই যোগ

ইতি শ্রীঘেরণ্ডসংহিতায়াং ঘেরণ্ডচণ্ডসম্বাদে
ষট্‌কর্ম্মসাধনং নাম প্রথমোপদেশঃ
সমাপ্তঃ।

---

অভ্যাস করিলে কন্দর্পবৎ কান্তিমান্ হওয়া যায়। ইহা অভ্যাসদ্বারা বার্দ্ধক্য ও জরার হস্ত হইতে পরিত্রাণ পাইয়া থাকে এবং দেহ সুস্থ ও শ্লেষ্মাদোষ বিনষ্ট হয়॥ ৫৯ ৬০॥

ইতি কপালভাতি।

প্রথমোপদেশ সমাপ্ত।

---

# দ্বিতীয়োপদেশঃ।

---

## অথ আসনানি।

ঘেরণ্ড-উবাচ।

আসনানি সমস্তানি যাবন্তো জীবজন্তবঃ।
চতুরশীতিলক্ষাণি শিবেন কথিতং পুরা ॥ ১ ॥
তেষাং মধ্যে বিশিষ্টানি ষোড়শোনাং শতং কৃতং।
তেষাং মধ্যে মর্ত্ত্যলোকে দ্বাত্রিংশদাসনং শুভং ॥ ২ ॥

ঘেরণ্ড কহিলেন। পৃথিবীতে প্রাণিগণের সংখ্যা যত, আসনও তত-সংখ্যক জানিবে। পূর্ব্বে দেবদেব সদাশিব চতুরশীতিলক্ষ আসন কীর্ত্তন করিয়া গিয়াছেন। তন্মধ্যে চতুরশীতি প্রকার আসনই সর্ব্বশ্রেষ্ঠ; আবার ঐ চতুরশীতিমধ্যে মানবলোকে দ্বাত্রিংশৎ আসনই কল্যাণপদ বলিয়া কীর্ত্তিত ॥ ১—২

## অথ আসনানাং ভেদাঃ।

সিদ্ধং পদ্মং তথা ভদ্রং মুক্তং বজ্রঞ্চ স্বস্তিকং।
সিংহঞ্চ গোমুখং বীরং ধনুরাসনমেব চ ॥ ৩ ॥
মৃতং গুপ্তং তথা মাৎস্যং মৎস্যেন্দ্রাসনমেব চ।
গোরক্ষং পশ্চিমোত্তানং উৎকটং সঙ্কটং তথা ॥ ৪ ॥
ময়ূরং কুক্কুটং কূর্ম্মং তথা চোত্তানকূর্ম্মকং।
উত্তানমণ্ডুকং বৃক্ষং মণ্ডূকং গরুড়ং বৃষং ॥ ৫ ॥
শলভং মকরং উষ্ট্রং ভুজঙ্গঞ্চ যোগাসনং।
দ্বাত্রিংশদাসনানি তু মর্ত্ত্যলোকে চ সিদ্ধিদং ॥ ৬ ॥

সিদ্ধাসন, পদ্মাসন, ভদ্রাসন, মুক্তাসন, বজ্রাসন, স্বস্তিকাসন, সিংহাসন, গোমুখাসন, বীরাসন, ধনুরাসন, মৃতাসন, গুপ্তাসন, মৎস্যাসন, মৎস্যেন্দ্রাসন, গোরক্ষাসন, পশ্চিমোত্তানাসন, উৎকটাসন, সংকটাসন, ময়ূরাসন, কুক্কুটাসন, কূর্ম্মাসন, উত্তানকূর্ম্মকাসন, উত্তানমণ্ডূকাসন, বৃক্ষাসন, মণ্ডূকাসন, গরুড়াসন, বৃষাসন, শলভাসন, মকরাসন, উষ্ট্রাসন, ভুজঙ্গাসন ও যোগাসন, মর্ত্ত্যলোকে এই দ্বাত্রিংশদ্বিধ আসনই কল্যাণপ্রদ ।। ৩-৬ ।। (১)

## অথ আসনানাং প্রয়োগানি।

### অথ সিদ্ধাসনং।

যোনিস্থানকমঙ্ঘ্রিমূলঘটিতং সংপীড্য গুল্‌ফেতরং।
মেঢ্রে সংপ্রণিধায় চিবুকং কৃত্বা হৃদি প্যায়িনম্ ।। ৭ ।।
স্থাণুঃ সংযমিতেন্দ্রিয়োঽচলদৃশা পশ্যন্ ভ্রুবোরন্তরং।
এবং মোক্ষং বিধায়তে ফলকরং সিদ্ধাসনং প্রোচ্যতে ।। ৮ ।।

### ইতি সিদ্ধাসনং।

জিতেন্দ্রিয় সাধক গুল্‌ফ দ্বারা যোনিদেশ সংপীড়ন পূর্ব্বক অন্য গুল্‌ফ উপস্থোপরি সংস্থাপন করত চিবুক হৃদয়োপরি স্থাপিত করিবে। তৎপরে

(১) শিবসংহিতাতে লিখিত আছে যে, "চতুরশীত্যাসনানি সন্তি নানাবিধানি চ। তেভ্যশ্চতুষ্কমাদায় ময়োক্তানি ব্রবীম্যহং। সিদ্ধাসনং তথা পদ্মাসনঞ্চোগ্রঞ্চ স্বস্তিকম্।" অর্থাৎ আসন বহুবিধ, তন্মধ্যে চতুরশীতিটী প্রধান, সেই চতুরশীতিমধ্যে আবার চারিটী সর্ব্বশ্রেষ্ঠ। হে পার্ব্বতি! সেই চারিটী আমি কীর্ত্তন করিতেছি, যথা—সিদ্ধাসন, পদ্মাসন, উগ্রাসন ও স্বস্তিকাসন।

স্থির ও অবক্র হইয়া একদৃষ্টিতে ভ্রূদ্বয়ের মধ্যস্থান নিরীক্ষণ করিবে। ইহারই নাম সিদ্ধাসন। এই আসনাভ্যাসদ্বারা মোক্ষপ্রাপ্তি হয় ॥ ৭৮ ॥ (১)

ইতি সিদ্ধাসন।

অথ পদ্মাসনং।

বামোরূপরি দক্ষিণং হি চরণং সংস্থাপ্য বামং তথা।
দক্ষোরূপরি পশ্চিমেন বিধিনা কৃত্বা করাভ্যাং দৃঢ়ং ॥ ৯ ॥
অঙ্গুষ্ঠে হৃদয়ে নিধায় চিবুকং নাসাগ্রমালোকয়েৎ।
এতদ্ব্যাধিবিনাশনাশকরং পদ্মাসনং চোচ্যতে ॥ ১০ ॥

ইতি পদ্মাসনং।

দক্ষিণপাদ বাম ঊরুর উপরে এবং বাম পাদ দক্ষিণ ঊরুর উপরে স্থাপন পূর্ব্বক করদ্বয় দ্বারা পৃষ্ঠদেশ হইতে চরণদ্বয়ের বৃদ্ধাঙ্গুলী দৃঢ়রূপে ধারণ

---

(১) তন্ত্রান্তরে লিখিত আছে যে, "যেনাভ্যাসবশাচ্ছীঘ্রং যোগনিষ্পত্তিমাপ্নুয়াৎ। সিদ্ধাসনং তদা সেব্যং পবনাভ্যাসিভিঃ পরং। যেন সংসারমুৎসৃজ্য লভ্যতে পরমা গতিঃ। নাতঃ পরতরং গুহ্যমাসনং বিদ্যতে ভুবি।" অর্থাৎ সিদ্ধাসন অভ্যাস করিলে অবিলম্বে সিদ্ধিলাভ হয়, ইহা অপেক্ষা ধরণীতলে আর গুপ্ত আসন বিদ্যমান নাই, ইহার প্রসাদে সংসার অতিক্রম পূর্ব্বক পরমা গতি প্রাপ্ত হওয়া যায়। এই আসন অভ্যাস করা পবনাভ্যাসী যোগীর সর্ব্বথা কর্ত্তব্য। এই সিদ্ধাসন অন্য প্রকারেও হইতে পারে, যথা—

"যোনিং সংপীড্য যত্নেন পাদমূলেন সাধকঃ।
মেঢ্রোপরি পাদমূলং বিন্যসেৎ যোগবিৎ সদা॥
ঊর্দ্ধং নিরীক্ষ্য ভ্রূমধ্যং নিশ্চলো নিয়তেন্দ্রিয়ঃ।
বিশেষে ঋজুকায়শ্চ নির্জনে চ নিরুদ্বেগঃ।
এতৎ সিদ্ধাসনং প্রোক্তাক্তং সিদ্ধানাঞ্চ শুভপ্রদং।

অর্থাৎ যোগবিৎ সাধক একচরণের মূলদ্বারা সযত্নে যোনি আপীড়ন পূর্ব্বক লিঙ্গের উপর অন্য চরণমূল বিন্যস্ত করত ঊর্দ্ধনয়নে ভ্রূযুগলের মধ্যভাগ নিরীক্ষণ করিবে, এই সময়ে উদ্বেগশূন্য নিয়তেন্দ্রিয় ও সরলদেহ হইয়া থাকিতে হইবে। ইহাকেই সিদ্ধাসন কহে, এই আসন যোগিগণের কল্যাণপ্রদ।

করিবে এবং চিবুক বক্ষোপরি সংস্থাপিত করিয়া নাসাগ্রভাগ নিরীক্ষণ করিবে। ইহারই নাম পদ্মাসন। এই আসন অভ্যাস করিলে যাবতীয় ব্যাধি দূরীভূত হয়।। ৯-১০ ।। (১)

ইতি পদ্মাসন।

অথ ভদ্রাসনং।

গুল্‌ফৌ চ বৃষণস্যাধো ব্যুৎক্রমেণ সমাহিতঃ।
পাদাঙ্গুষ্ঠে করাভ্যাঞ্চ ধৃত্বা চ পৃষ্ঠদেশতঃ ।। ১১ ।।
জালন্ধরং সমাসাদ্য নাসাগ্রমবলোকয়েৎ।
ভদ্রাসনং ভবেদেতৎ সর্ব্বব্যাধিবিনাশকম ।। ১২ ।।

ইতি ভদ্রাসনং।

গুল্‌ফদ্বয় কোষের নিম্নে বিপরীতভাবে বিন্যস্ত করিয়া পৃষ্ঠ দিয়া করদ্বয় প্রসারিত করত চরণদ্বয়ের বৃদ্ধাঙ্গুলী ধারণপূর্ব্বক জালন্ধরবন্ধ করিয়া নাসিকার অগ্রভাগ নিরীক্ষণ করিবে। ইহাকেই ভদ্রাসন কহে; এই আসন অভ্যাস করিলে রোগরাশি বিনাশ প্রাপ্ত হইয়া থাকে ।। ১১-১২ ।।

ইতি ভদ্রাসন।

(১) ধীমান্ যোগী ভিন্ন এই পদ্মাসন সাধনে আর কাহারও ক্ষমতা নাই। এই আসন অভ্যাস করিলে প্রাণবায়ু নাড়ীরন্ধ্রে সমভাবে প্রবাহিত হয় এবং ইহার অভ্যাস বশতঃ প্রাণায়ামকালে বায়ু দেহমধ্যে সরলভাবে বিচরণ করে। পদ্মাসনে সমাসীন হইয়া বিধানানুসারে প্রাণ ও অপান বায়ুর রেচনপূরণাদি করিলে যাবতীয় বন্ধন হইতে বিমুক্ত হওয়া যায়। ইহার প্রমাণ যথা—

"দুর্লভং যেন কেনাপি ধীমতা লভ্যতে পরং।
অনুষ্ঠানে কৃতে প্রাণঃ সমশ্চলতি তৎক্ষণাৎ।
ভবেদভ্যাসনে সম্যক্ সাধকস্য ন সংশয়ঃ।
পদ্মাসনে স্থিতো যোগী প্রাণাপানবিধানতঃ।
পূরয়েৎ স বিমুক্তঃ স্যাৎ সত্যং সত্যং হি পার্ব্বতি !!"

অথ মুক্তাসনং।

পায়ুমূলে বামগুল্‌ফং দক্ষগুল্‌ফং তথোপরি।
শিরোগ্রীবাসমং কায়ং মুক্তাসনন্তু সিদ্ধিদং॥ ১৩॥

ইতি মুক্তাসনং॥

বামগুল্‌ফ পায়ুমূলে বিন্যস্ত করত তদুপরি দক্ষিণগুল্‌ফ বিন্যস্ত করিয়া মস্তক ও গ্রীবা সমভাবে রাখিয়া ঋজুকায়ে উপবেশন করিবে, ইহাকে মুক্তাসন বলা যায়; এই আসন সাধকগণের সিদ্ধি বিধান করে॥ ১৩॥

ইতি মুক্তাসন।

অথ বজ্রাসনং।

জঙ্ঘাভ্যাং বজ্রবৎ কৃত্বা গুদপার্শ্বে পদাবুভৌ।
বজ্রাসনং ভবেদেতৎ যোগিনাং সিদ্ধিদায়কং॥ ১৪॥

ইতি বজ্রাসনং।

জঙ্ঘাদ্বয় বজ্রাকৃতি করত গুহ্যের উভয় পার্শ্বে পাদদ্বয় বিন্যস্ত করিলেই বজ্রাসন সাধিত হইয়া থাকে। এই আসন যোগিগণের সিদ্ধিপ্রদান করে॥ ১৪॥

ইতি বজ্রাসন।

অথ স্বস্তিকাসনং।

জনূর্ব্বোরন্তরে কৃত্বা যোগী পাদতলে উভে।
ঋজুকায়ঃ সমাসীনঃ স্বস্তিকং তৎ প্রচক্ষ্যতে॥ ১৫॥

ইতি স্বস্তিকাসনং।

জানুদ্বয় ও উরুযুগলের মধ্যদেশে চরণতলদ্বয় বিন্যস্ত করিয়া ত্রিকোণাকার আসনবদ্ধ পূর্ব্বক ঋজুভাবে সমাসীন হইবে। ইহাকেই স্বস্তিকাসন কহে॥ ১৫॥ (১)

ইতি স্বস্তিকাসন।

---

(১) সংহিতান্তরে লিখিত আছে যে, "জানূর্ব্বোরন্তরে সম্যক্ ধৃত্বা পাদতলে উভে। ঋজুকায়ঃ সুখাসীনঃ স্বস্তিকং তৎ প্রচক্ষ্যতে। অনেন বিধিনা যোগী সাধয়েৎ মারুতং সুধীঃ। দেহে ন ক্রমতে ব্যাধিস্তস্য বায়ুশ্চ সিদ্ধ্যতি। স্বস্তিকং যোগিভির্গোপ্যং স্বস্থীকরণমুত্তমম্।" অর্থাৎ জানু ও উরুর অন্তরালে সম্যক্‌রূপে পাদতলদ্বয় স্থাপিত করিয়া ঋজুভাবে সুখে সমাসীন হইলেই স্বস্তিকাসন সাধিত হয়। এই আসন সাধন করিলে যাবতীয় ব্যাধি বিনষ্ট হয় ও প্রাণায়ামসিদ্ধি হইয়া থাকে। ইহা সাধন করিলে দেহের স্বাস্থ্যোৎপাদন হয়। ইহা যোগিগণের পরম গোপনীয়।

অথ সিংহাসনং।

গুল্ফৌ চ বৃষণস্যাধো ব্যুৎক্রমেণোর্দ্ধতাং গতঃ।
চিতিমূলো ভূমিসংস্থঃ কৃত্বা চ জানুনোপরি ॥ ১৬ ॥
ব্যক্তবক্ত্রো জলন্ধ্রঞ্চ নাসাগ্রমবলোকয়েৎ।
সিংহাসনং ভবেদেতৎ সর্ব্বব্যাধিবিনাশকং ॥ ১৭ ॥

ইতি সিংহাসনং।

গুল্‌ফদ্বয় অণ্ডকোষের নীচে পরস্পর ব্যুৎক্রমভাবে (উল্‌টাভাবে) রাখিয়া ঊর্দ্ধদিকে বহিষ্কৃত করত জানুদ্বয় ভূতলে বিন্যস্ত করিবে এবং জানুর উপরে মুখ ব্যক্তভাবে উন্নত করত জালন্ধরবন্ধ আশ্রয় পূর্ব্বক নাসিকায় অগ্র নিরীক্ষণ করিবে, ইহাকে সিংহাসন কহে। এই আসন দ্বারা সর্ব্বব্যাধি দূরীভূত হইয়া যায় ॥ ১৬-১৭ ॥ (১)

ইতি সিংহাসন।

অথ গোমুখাসনং।

পাদৌ চ ভূমৌ সংস্থাপ্য পৃষ্ঠপার্শ্বে নিবেশয়েৎ।
স্থিরকায়ং সমাসাদ্য গোমুখং গোমুখাকৃতিঃ ॥ ১৮ ॥

ইতি গোমুখাসনং।

ভূতলে চরণদ্বয় সংস্থাপিত করত পৃষ্ঠের দুই পার্শ্বে নিবেশিত করিবে এবং ঋজুভাবে গোমুখের ন্যায় উন্নতমুখ হইয়া সমাসীন হইবে। ইহাকেই গোমুখাসন কহে ॥ ১৮ ॥

ইতি গোমুখাসন।

---

(১) গলপ্রদেশের শিরাসকল বন্ধন পূর্ব্বক হৃদয়ে চিবুক সংস্থাপিত করিবে, ইহাকেই জালন্ধর বন্ধ কহে। যথা——
"বদ্ধ্বা গলশিরাজালং হৃদয়ে চিবুকং ন্যসেৎ।
বন্ধো জালন্ধরঃ প্রোক্তো দেবানামপি দুর্লভঃ॥"

অথ বীরাসনং।

একপাদমথৈকস্মিন্ বিন্যসেদূরুসংস্থিতং।
ইতরস্মিংস্তথা পশ্চাদ্বীরাসনমিতীরিতং।। ১৯।।

ইতি বীরাসনং।

একটী ঊরুর উপর একটী পাদ রাখিয়া অপর পাদ পশ্চাদ্দিকে রাখিলেই তাহাকে বীরাসন বলা যায়।। ১৯।।

ইতি বীরাসন।

অথ ধনুরাসনং।

প্রসার্য্য পাদৌ ভুবি দণ্ডরূপৌ
করৌ চ পৃষ্ঠে ধৃতপাদযুগ্মম্।
কৃত্বা ধনুস্তুল্যপরিবর্ত্তিতাঙ্গং
নিগদ্য যোগী ধনুরাসনং তৎ।। ২০।।

ইতি ধনুরাসনং।

চরণদ্বয় ভূতলে দণ্ডবৎ সমানভাবে প্রসারিত করত পৃষ্ঠভাগ দিয়া দুই হস্ত দ্বারা ঐ চরণযুগল ধারণ করিবে এবং দেহকে ধনুর ন্যায় বক্রীকৃত করিয়া রাখিবে। যোগীগণ ইহাকেই ধনুরাসন বলিয়া থাকেন।। ২০।।

ইতি ধনুরাসন।

অথ মৃতাসনং।

উত্তানশববদ্ভূমৌ শয়ানন্তু শবাসনং।
শবাসনং শ্রমহরং চিত্তবিশ্রান্তিকারণং।। ২১।।

ইতি মৃতাসনং।

মৃত ব্যক্তির ন্যায় ধরাতলে শয়ান হইলেই তাহাকে মৃতাসন কহে; ইহাকেই শবাসন বলা যায়। এই আসন শ্রমবিনাশ ও চিত্তবিশ্রামের হেতু বলিয়া কীর্ত্তিত।। ২১।।

অথ গুপ্তাসনং।

জানুনোরন্তরে পাদৌ কৃত্বা পাদৌ চ গোপয়েৎ।
পাদোপরি চ সংস্থাপ্য গুদং গুপ্তাসনং বিদুঃ॥ ২২॥

ইতি গুপ্তাসনং।

হাঁটুদ্বয়ের মধ্যস্থলে চরণযুগল গুপ্তভাবে বিন্যস্ত করত ঐ চরণদ্বয়ের উপর গুহ্যদেশ রাখিবে। ইহাকেই গুপ্তাসন বলা গিয়া থাকে॥ ২২॥

ইতি গুপ্তাসন।

অথ মৎস্যাসনং।

মুক্তপদ্মাসনং কৃত্বা উত্তানশয়নঞ্চরেৎ।
কূর্পরাভ্যাং শিরো বেষ্ট্য মৎস্যাসনন্তু রোগহা॥ ২৩॥

ইতি মৎস্যাসনং।

মুক্তপদ্মাসন বিন্যাস পূর্ব্বক কনুইদ্বয় দ্বারা শিরোদেশ পরিবেষ্টন করত চিত হইয়া শয়ান হইবে, ইহাই মৎস্যাসনবলিয়া পরিকীর্ত্তিত। এই আসন সমস্ত রোগ বিনাশ করিয়া দেয়॥ ২৩॥

ইতি মৎস্যাসন।

অথ পশ্চিমোত্তানাসনং।

প্রসার্য্য পাদৌ ভুবি দণ্ডরূপৌ
সংন্যস্তভালশ্চিতিযুগ্মমধ্যে।
যত্নেন পাদৌ চ ধৃতৌ করাভ্যাং
যোগীন্দ্রপীঠং পশ্চিমোত্তানমাহুঃ॥ ২৪॥

ইতি পশ্চিমোত্তানাসনং।

পাদযুগল ভূতলে দণ্ডবৎ ঋজুভাবে বিস্তারিত করিয়া করদ্বয়দ্বারা সযত্নে ঐ চরণদ্বয় ধারণ পূর্ব্বক জঙ্ঘাদ্বয়ের অভ্যন্তরে শিরোদেশ বিন্যস্ত করিবে। ইহাকেই পশ্চিমোত্তানাসন কহে ॥ ২৪ ॥ (১)

অথ মৎস্যেন্দ্রাসনং।

উদরং পশ্চিমাভাসং কৃত্বা তিষ্ঠতি যত্নতঃ।
নম্রাঙ্গবামপাদং হি দক্ষজানূপরি ন্যসেৎ ॥ ২৫ ॥
তত্র যাম্যং কূর্পরঞ্চ যাম্যকরে চ বক্ত্রকং।
ভ্রুবোর্ম্মধ্যে গতাং দৃষ্টিং পীঠং মাৎস্যেন্দ্রমুচ্যতে ॥ ২৬ ॥

ইতি মৎস্যেন্দ্রাসনং।

---

(১) এই পশ্চিমোত্তানাসনকেই সংহিতান্তরে উগ্রাসন বলিয়া থাকে। শাস্ত্রান্তরে এই আসনবন্ধ যেরূপ কীর্ত্তিত আছে, তাহা এই স্থলে উদ্ধৃত হইল। যথা——

"বিস্তার্য্য পাদযুগলং পরস্পরমসংযুতং।
স্বহস্তাভ্যাং দৃঢ়ং ধৃত্বা জানূপরি শিরো ন্যসেৎ।
উগ্রাসনমিদং প্রোক্তং ভবেদনিলদীপনং।
দেহাবসাদনাশনং পশ্চিমোত্তানসংজ্ঞকং ॥
য এতদাসনং শ্রেষ্ঠং প্রত্যহং সাধয়েৎ সুধীঃ।
বায়ুঃ পশ্চিমমার্গেণ তস্য চরতি নিশ্চিতং।
এতদভ্যাসিকানাঞ্চ সর্ব্বসিদ্ধিশ্চ জায়তে।
তস্মাদ্ যোগী যত্নতো বৈ সাধয়েৎ সিদ্ধিসাধকঃ।
গোপনীয়ং প্রযত্নেন ন দেয়ং যস্য কস্যচিৎ।
যেন শীঘ্রং মরুৎসিদ্ধির্ভবেদ্দুঃখৌঘহারিণী ॥"

অর্থাৎ পাদযুগলকে পরস্পর অসংযুক্তভাবে বিস্তারিত করত করদ্বয় দ্বারা দৃঢ়ভাবে ধারণ করিবে এবং আপনার শিরোদেশ জানুদ্বয়ের অন্তরালে বিন্যস্ত করিবে। ইহাকেই উগ্রাসন কহে। এই আসনাভ্যাসদ্বারা জঠরাগ্নি পরিবর্দ্ধিত হয় এবং দেহের অবসন্নতা বিদূরিত হইয়া থাকে। ইহাকেই পশ্চিমোত্তানাসন কহে। যে ধীমান্ সাধক প্রত্যহ এই আসন অভ্যাস করেন, তাঁহার দেহস্থ অনিল পশ্চিম পথে প্রবাহিত হইয়া থাকে। ইহা অভ্যাস করিলে সর্ব্বসিদ্ধি জন্মে, অতএব যোগীরা সযত্নে ইহা সাধন করিবেন। ইহা অত্যন্ত গোপনীয়, সাধারণের নিকট ইহা প্রকাশ করা উচিত নহে। ইহাদ্বারা বায়ুসিদ্ধি (প্রাণায়ামসিদ্ধি) হয়, সেই সিদ্ধি দুঃখরাশি বিদূরিত করে।

জঠরদেশ পৃষ্ঠের ন্যায় ঋজুভাবে রাখিয়া যত্নপূর্ব্বক অবস্থান করত বামপাদ নত করিয়া দক্ষিণজানুর উপর সংস্থাপিত করিবে এবং তদুপরি দক্ষিণকনুই সংস্থাপন পূর্ব্বক দক্ষিণকরের উপর বদন বিন্যস্ত করত ভ্রূযুগলের মধ্যস্থল নিরীক্ষণ করিবে। ইহারই নাম মৎস্যেন্দ্রাসন ।। ২৫-২৬ ।।

### অথ গোরক্ষাসনং।

জানূর্ব্বোরন্তরে পাদৌ উত্তানাব্যক্তসংস্থিতৌ।
গুল্ফৌ চাচ্ছদ্য হস্তাভ্যামুত্তানাভ্যাং প্রযত্নতঃ ।। ২৭ ।।
কণ্ঠসংকোচনং কৃত্বা নাসাগ্রমবলোকয়েৎ।
গোরক্ষাসনমিত্যাহ যোগিনাং সিদ্ধিকারণং ।। ২৮ ।।

### ইতি গোরক্ষাসনং।

জানুদ্বয় ও উরুর মধ্যে পাদযুগল উত্তান করিয়া গুপ্তভাবে সংস্থাপিত করত করদ্বয় দ্বারা গুলফযুগল সমাবৃত করিবে। অনন্তর কণ্ঠ সংকোচন পূর্ব্বক নাসিকার অগ্রভাগ নিরীক্ষণ করিতে হইবে। ইহারই নাম গোরক্ষাসন। এই আসন যোগিগণের সিদ্ধির কারণ জানিবে ।। ২৭ ২৮ ।।

### অথ উৎকটাসনং।

অঙ্গুষ্ঠাভ্যামবষ্টভ্য ধরাং গুল্ফে চ খে গতৌ।
তত্রোপরি গুদং ন্যস্য বিজ্ঞেয়মুৎকটাসনং ।। ২৯ ।।

### ইতি উৎকটাসনং।

পাদাঙ্গুষ্ঠদ্বয় দ্বারা মৃত্তিকা স্পর্শ পূর্ব্বক গুলফদ্বয়কে নিরালম্বভাবে শূন্যমার্গে উত্তোলিত করিয়া অবস্থিতি করত ঐ গুলফদ্বয়ের উপর গুহ্যদেশ বিন্যস্ত করিবে। ইহারই নাম উৎকটাসন ।। ২৯ ।।

অথ সঙ্কটাসনং।

বামপাদং চিতেমূর্লং সংন্যস্য ধরণীতলে।
পাদদণ্ডেন যাম্যেন বেষ্টয়েদ্বামপাদকং।
জানুযুগ্মে করযুগ্মমেতৎ সংকটমাসনং॥ ৩০॥

ইতি সঙ্কটাসনং।

বাম চরণ ও বাম হাঁটু ভূতলে সংস্থাপন পূর্ব্বক দক্ষিণপাদদ্বারা বামপাদ পরিবেষ্টিত করিয়া জানুদ্বয়ের উপর করদ্বয় সংস্থাপন করিবে। ইহাকেই সঙ্কটাসন বলা যায়॥ ৩০॥

অথ ময়ূরাসনং।

ধরামবষ্টভ্য করয়োস্তলাভ্যাং
তৎকূর্পরে স্থাপিতনাভিপার্শ্বং।
উচ্চাসনো দণ্ডবদুত্থিতঃ খে
মায়ূরমেতৎ প্রবদন্তি পীঠং॥ ৩১॥

ইতি ময়ূরাসনং।

হস্তের তলদ্বয় দ্বারা মৃত্তিকা আশ্রয় করিয়া কনুইদ্বয়ের উপরিভাগে নাভির দুই পার্শ্ব স্থাপন পূর্ব্বক মুক্তপদ্মাসনের ন্যায় চরণদ্বয় পশ্চাদ্দিকে ঊর্দ্ধে সমুত্তোলন করত দণ্ডবৎ সরলভাবে শূন্যে সমুত্থিত হইবে। ইহারই নাম ময়ূরাসন॥ ৩১॥

অথ কুক্কুটাসনং।

পদ্মাসনং সমাসাদ্য জানূর্ব্বোরন্তরে করৌ।
কূর্পরাভ্যাং সমাসীনো মঞ্চস্থঃ কুক্কুটাসনং॥ ৩২॥

ইতি কুক্কুটাসনং।

মঞ্চস্থ হইয়া মুক্তপদ্মাসন করত জানুদ্বয় ও ঊরুর মধ্যভাগে করদ্বয় সংস্থাপিত করিয়া কনুইদ্বয় দ্বারা সমাসীন হইবে, ইহাকেই কুক্কুটাসন কহে॥ ৩২॥

অথ কূর্ম্মাসনং।

গুল্ফৌ চ বৃষণস্যাধো ব্যুৎক্রমেণ সমাহিতৌ।
ঋজুকায়শিরোগ্রীবং কূর্ম্মাসনমিতীরিতং॥ ৩৩॥

ইতি কূর্ম্মাসনং।

কোষের নিম্নে গুল্ফদ্বয় বিপরীতভাবে সংস্থাপিত করত শির, গ্রীবা ও দেহ ঋজু করিয়া সমাসীন হইবে, ইহারই নাম কূর্ম্মাসন॥ ৩৩॥

অথ উত্তানকূর্ম্মকাসনং।

কুক্কুটাসনবন্ধস্থং করাভ্যাং ধৃতকন্ধরং।
পীঠং কূর্ম্মবদুত্তানমেতদুত্তানকূর্ম্মকং॥ ৩৪॥

ইতি উত্তানকূর্ম্মকাসনং।

কুক্কুটাসনবন্ধ পূর্ব্বক করদ্বয় দ্বারা কন্ধর ধরিয়া কূর্ম্মবৎ উত্তানভাবে অবস্থিত হইবে, ইহারই নাম উত্তানকূর্ম্মাসন॥ ৩৪॥

অথ উত্তানমণ্ডুকাসনং।

মণ্ডুকাসনমধ্যস্থং কূর্পরাভ্যাং ধৃতং শিরঃ।
এতদ্ভেকবদুত্তানমেতদুত্তানমণ্ডুকং॥ ৩৫॥

ইতি উত্তানমণ্ডুকাসনং।

মণ্ডুকাসনে সমাসীন হইয়া কনুইদ্বয় দ্বারা শিরোদেশ ধারণ করত মণ্ডুকবৎ উত্তানভাবে অবস্থিতি করিবে। ইহারই নাম উত্তানমণ্ডুকাসন॥ ৩৫॥

অথ বৃক্ষাসনং।

বামোরুমূলদেশে চ যাম্যপাদং নিধায় তু।
তিষ্ঠেত্তু বৃক্ষবদ্ভূমৌ বৃক্ষাসনমিদং বিদুঃ॥ ৩৬॥

ইতি বৃক্ষাসনং।

দক্ষিণ চরণ বাম উরুর মূলদেশে সংস্থাপিত করিয়া বৃক্ষবৎ সমানভাবে ভূতলে অবস্থিত হইবে, ইহারই নাম বৃক্ষাসন ॥ ৩৬ ॥

অথ মণ্ডূকাসনং।

পাদতলৌ পৃষ্ঠদেশে অঙ্গুষ্ঠে দ্বে চ সংস্পৃশেৎ।
জানুযুগ্মং পুরস্কৃত্য সাধয়েন্মণ্ডূকাসনং ॥ ৩৭ ॥

ইতি মণ্ডূকাসনং।

পৃষ্ঠদেশে চরণতলদ্বয় লইয়া ঐ পাদযুগলের বৃদ্ধাঙ্গুষ্ঠ পরস্পর সংলগ্ন করিতে হইবে এবং জানুদ্বয় সম্মুখের দিকে রাখিতে হইবে। ইহারই নাম মণ্ডূকাসন ॥ ৩৭ ॥

অথ গরুড়াসনং।

জঙ্ঘোরুভ্যাং ধরাং পীড্য স্থিরকায়ো দ্বিজানুনা।
জানূপরি করং যুগ্মং গরুড়াসনমুচ্যতে ॥ ৩৮ ॥

ইতি গরুড়াসনং।

উরুদ্বয় ও জঙ্ঘাযুগল দ্বারা ভূতল আক্রমণ পূর্ব্বক হাঁটুদ্বয় দ্বারা দেহ স্থিরভাবে রাখিয়া জানুযুগলের উপরি করদ্বয় সংস্থাপিত করিবে। ইহাকেই গরুড়াসন কহে ॥ ৩৮ ॥

অথ বৃষাসনং।

যাম্যগুল্ফে পায়ুমূলং বামভাগে পদেতরং।
বিপরীতং স্পৃশেদ্ভূমিং বৃষাসনমিদং ভবেৎ ॥ ৩৯ ॥

ইতি বৃষাসনং।

গুহ্যদেশ দক্ষগুল্ফের উপরিভাগে সংস্থাপিত করত তাহার বামদিকে বামচরণ বিপরীতভাবে (উল্‌টাইয়া) ধারণ পূর্ব্বক ভূতল স্পর্শ করিতে হইবে। ইহাকেই বৃষাসন কহে ॥ ৩৯ ॥

অথ শলভাসনং।

অধ্যাস্যঃ শেতে করযুগ্মং বক্ষে
ভূমিমবষ্টভ্য করয়োস্তলাভ্যাং।
পাদৌ চ শূন্যে চ বিতস্তি চোর্দ্ধং
বদন্তি পীঠং শলভং মুনীন্দ্রঃ॥ ৪০॥

ইতি শলভাসনং।

অধোবদনে শয়ান হইয়া বক্ষঃস্থলে করদ্বয় সংস্থান পূর্ব্বক করতলদ্বয় দ্বারা মৃত্তিকা স্পর্শ করত পাদদ্বয় শূন্যে বিতস্তিপ্রমাণ ঊর্দ্ধে রাখিতে হইবে। ইহারই নাম শলভাসন॥ ৪০॥

অথ মকরাসনং।

অধ্যাস্যঃ শেতে হৃদয়ং নিধায়
ভূমৌ চ পাদৌ চ প্রসার্য্যমাণৌ।
শিরশ্চ ধৃত্বা করদণ্ডযুগ্মে
দেহাগ্নিকারং মকরাসনং তৎ॥ ৪১॥

ইতি মকরাসনং।

অধোবদনে শয়ান হইয়া মৃত্তিকাতে বক্ষঃপ্রদেশ স্থাপিত করিয়া পাদদ্বয় বিস্তারিত করত করযুগলদ্বারা শিরোদেশ ধরিতে হইবে। ইহারই নাম মকরাসন! এই আসন অভ্যাস করিলে শরীরস্থ তেজ বৃদ্ধি প্রাপ্ত হইয়া থাকে॥ ৪১॥

অথ উষ্ট্রাসনং।

অধাস্যঃ শেতে পদযুগ্মব্যস্তং
পৃষ্ঠে নিধায়াপি ধৃতং করাভ্যাং।
আকুঞ্চয়েৎ সম্যগুদরাস্য গাঢ়ং
উষ্ট্রঞ্চ পীঠঃ যোগিনো বদন্তি॥ ৪২॥

ইতি উষ্ট্রাসনং।

অধোবদনে শয়ান হইয়া চরণযুগল উল্‌টাইয়া পৃষ্ঠের দিকে আনিতে হইবে। পরে করদ্বয় দ্বারা ঐ চরণদ্বয় ধরিয়া মুখ ও জঠর দৃঢ়রূপে সংকুচিত করিবে। ইহাকেই উষ্ট্রাসন কহে ॥ ৪২ ॥

অথ ভুজঙ্গাসনং।

অঙ্গুষ্ঠনাভিপর্য্যন্তমধোভূমৌ বিনিন্যসেৎ ॥
করতলাভ্যাং ধরাং ধৃত্বা ঊর্দ্ধং শীর্ষং ফণীবহি ॥ ৪৩ ॥
দেহাগ্নির্বর্দ্ধতে নিত্যং সর্ব্বরোগবিনাশনং।
জাগর্ত্তি ভুজগী দেবী সাধনাৎ ভুজগাসনং ॥ ৪৪ ॥

ইতি ভুজঙ্গাসনং।

নাভি হইতে পাদের বৃদ্ধাঙ্গুষ্ঠ পর্য্যন্ত দেহের নিম্নভাগ ধরাতলে সংস্থাপিত করিয়া হস্তের তলদ্বয় দ্বারা মৃত্তিকা অবলম্বন পূর্ব্বক ভুজঙ্গের ন্যায় শিরোদেশ ঊর্দ্ধভাগে সমুত্তোলন করিতে হইবে। ইহাকেই ভুজঙ্গাসন কহে। ইহাদ্বারা শরীরস্থ অনল দিন দিন বৃদ্ধি প্রাপ্ত হয় এবং রোগরাশি বিনষ্ট হইয়া থাকে। এই আসন অভ্যাস করিলে কুণ্ডলিনীশক্তি জাগরিতা হইয়া থাকেন ॥ ৪৩-৪৪ ॥

অথ যোগাসনং।

উত্তানৌ চরণৌ কৃত্বা সংস্থাপ্য জানুনোপরি।
আসনোপরি সংস্থাপ্য উত্তানং করযুগ্মকং ॥ ৪৫ ॥
পূরকৈর্বায়ুমাকৃষ্য নাসাগ্রমবলোকয়েৎ।
যোগাসনং ভবেদেতৎ যোগিনাং যোগসাধনে ॥ ৪৬ ॥

ইতি শ্রীঘেরণ্ডসংহিতায়াং ঘেরণ্ডচণ্ডসম্বাদে আসনপ্রয়োগো নাম দ্বিতীয়োপদেশঃ

সমাপ্তঃ।

চরণদ্বয় উত্তান (চিত) করিয়া জানুযুগলের উপরিভাগে সংস্থাপিত করত করদ্বয় উত্তানভাবে আসনোপরি রাখিবে। পরে পূরকদ্বারা অনিলাকর্ষণ পূর্ব্বক কুম্ভক করিয়া নাসাগ্রভাগ নিরীক্ষণ, করিতে হইবে। ইহাকেই যোগাসন কহে। যোগসাধনবিষয়ে যোগিগণের পক্ষে এই আসন অভ্যাস করা সর্ব্বথা বিধেয়॥ ৪৫-৪৬॥

ইতি দ্বিতীয়োপদেশ সমাপ্ত।

---

# তৃতীয়োপদেশঃ।

## অথ মুদ্রাকথনং। (১)

ঘেরণ্ড-উবাচ।

মহামুদ্রা নভোমুদ্রা উড্ডীয়ানং জলন্ধরং।

(১) দেহান্তর্গত কুলকুণ্ডলিনী শক্তি নিদ্রিতা হইয়া রহিয়াছেন। মহাভুজঙ্গ অনন্ত যেমন গিরি-কানন-বিরাজিতা ধরণীর একমাত্র আধার, সেইরূপ ঐ কুণ্ডলিনী শক্তিই যাবতীয় হটতন্ত্রের আধার। ঐ কুণ্ডলিনী শক্তি যদি জাগরিতা হন, তাহা হইলেই শরীরস্থ ষট্‌চক্রস্থিত যাবতীয় পদ্ম ও গ্রন্থি ভেদ হইয়া যায়, সুতরাং প্রাণবায়ু সুষুম্নাছিদ্র দিয়া অনায়াসে আনন্দে যাতায়াত করিতে পারে। বিনা অবলম্বনে মনঃ স্থিরীকৃত হইলেই অমরত্ব বা মোক্ষলাভ হয়, এই কারণেই ঐ কুণ্ডলিনী শক্তিকে জাগরিতা করা উচিত, ঐ শক্তিকে জাগরিতা করিতে হইলেই মুদ্রা অভ্যাস আবশ্যক। এই বিষয় রুদ্রযামলে স্পষ্ট প্রমাণীকৃত রহিয়াছে, যথা—

"সশৈলবনধাত্রীণাং যথাধারোহিনায়কঃ।
সর্ব্বেষাং হটতন্ত্রাণাং তথাধারা হি কুণ্ডলী।
সুপ্তা গুরুপ্রসাদেন যদা জাগর্ত্তি কুণ্ডলী।
তদা পদ্মানি সর্ব্বাণি ভিদ্যন্তে গ্রন্থয়োপি চ।
প্রাণস্য শূন্যপদবী তদা রাজপথায়তে।
যদা চিত্তং বিনালম্বং তদা কালস্য বঞ্চনং।
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন প্রবোধয়িতুমীশ্বরীং।
ব্রহ্মরন্ধ্রমুখে সুপ্তাং মুদ্রাভ্যাসং সমাচরেৎ।।"

সংহিতান্তরেও লিখিত আছে, যে—

"সুপ্তা গুরুপ্রসাদেন যদা জাগর্ত্তি কুণ্ডলী।
তদা সর্ব্বাণি পদ্মানি ভিদ্যন্তে গ্রন্থয়োপি চ।
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন প্রবোধয়িতুমীশ্বরীং।
ব্রহ্মরন্ধ্রমুখে সুপ্তাং মুদ্রাভ্যাসং সমাচরেৎ।।"

অর্থাৎ গুরুপ্রসাদে কুলকুণ্ডলিনী দেবী জাগরিতা হইলেই দেহান্তর্গত ষট্‌চক্রস্থ পদ্মসমূহ ও গ্রন্থিসকল ভেদ হইয়া থাকে। ঐ কুণ্ডলী শক্তি ব্রহ্মরন্ধ্রমুখে নিদ্রিতা আছেন, তাঁহাকে প্রবোধিত করিতে যত্নবান্ হইতে হইবে, সুতরাং মুদ্রাভ্যাস করা সর্ব্বথা বিধেয়।

মূলবন্ধং মহাবন্ধং মহাবেধশ্চ খেচরী ॥ ১ ॥
বিপরীতকরী যোনির্বজ্রোণী শক্তিচালনী।
তাড়াগী মাণ্ডবী মুদ্রা শাম্ভবী পঞ্চধারণা ॥ ২ ॥
অশ্বিনী পাশিনী কাকী মাতঙ্গী চ ভুজঙ্গিনী।
পঞ্চবিংশতি মুদ্রাণি সিদ্ধিদানীহ যোগিনাং ॥ ৩ ॥

ঘেরণ্ড কহিলেন, মহামুদ্রা, নভোমুদ্রা, উড্ডীয়ান, জলন্ধর, মূলবন্ধ, মহাবন্ধ, মহাবেধ, খেচরী, বিপরীতকরণী, যোনি, বজ্রোণী, শক্তিচালনী, তাড়াগী, মাণ্ডবী, শাম্ভবী, পঞ্চধারণা, (২) অশ্বিনী, পাশিনী, কাকী, মাতঙ্গী ও ভুজঙ্গিনী, এই পঞ্চবিংশতিবিধ মুদ্রা কীর্ত্তিত আছে। এই সকল মুদ্রা যোগিদিগের সিদ্ধি বিধান করে ॥ ১-৩ ॥ (৩)

---

(২) ধারণা পাঁচ প্রকার——পার্থিবী ধারণা, (ইহাকেই অধোধারণা কহে) আম্ভসী ধারণা, বৈশ্বানরী ধারণা, বায়বী ধারণা, নভোধারণা। এই নভোধারণারই অন্য নাম আকাশী ধারণা।

(৩) রুদ্রযামলে দশবিধ মুদ্রার উল্লেখ আছে, যথা——

"মহামুদ্রা মহাবন্ধো মহাবেধশ্চ খেচরী।
উড্ডীয়ানং মূলবন্ধো বন্ধো জালন্ধরাভিধঃ।
করণং বিপরীতাখ্যং বজ্রোণী শক্তিচালনং।"

অর্থাৎ মহামুদ্রা, মহাবন্ধ, মহাবেধ, খেচরী, উড্ডীয়ান, মূলবন্ধ, জালন্ধর বন্ধ, বিপরীতকরণ, বজ্রোণী ও শক্তিচালন।

শিবসংহিতাতে এইরূপ বিবৃত আছে যথা——

"মহামুদ্রা মহাবন্ধো মহাবেধশ্চ খেচরী।
জালন্ধরো মূলবন্ধো বিপরীতকৃতিস্তথা।
উড্ডীয়ানঞ্চ বজ্রোণী দশমং শক্তিচালনং ॥"

অর্থাৎ মহামুদ্রা, মহাবন্ধ, মহাবেধ, জালন্ধরবন্ধ, মূলবন্ধ, বিপরীতকরণী, উড্ডীয়ান, বজ্রোণী ও শক্তিচালন, মুদ্রা এই দশপ্রকার।

অথ মুদ্রাণাং ফলকথনং।

মুদ্রাণাং পটলং দেবি কথিতং তব সন্নিধৌ।
যেন বিজ্ঞাতমাত্রেন সর্ব্বসিদ্ধিঃ প্রজায়তে ॥ ৪ ॥
গোপনীয়ং সযত্নেন ন দেয়ং যস্য কস্যচিৎ।
প্রীতিদং যোগিনাঞ্চৈব দুর্লভং মরুতামপি॥ ৫ ॥

মহেশ্বর পার্ব্বতীর নিকট বলিয়াছিলেন যে, হে দেবি! তোমার নিকট মুদ্রাসকলের নাম কীর্ত্তন করিলাম। ইহা অবগত হইবামাত্র সর্ব্বসিদ্ধি লাভ হয়। ইহা পরম গোপনীয়, যাহাকে ইচ্ছা প্রদান করিবে না। এই মুদ্রা সকল যোগিগণের পরম প্রীতিপ্রদ, ইহা সুরগণেরও দুষ্প্রাপ্য ॥ ৪ ৫ ॥ (১)

অথ মহামুদ্রাকথনং।

পায়ুমূলং বামগুল্ফে সংপীড্য দৃঢ়যত্নতঃ।
যাম্যপাদং প্রসার্য্যাথ করে ধৃতপদাঙ্গুলঃ॥ ৬ ॥

---

(১) মুদ্রার ফল গ্রহযামলে যেরূপ বর্ণিত আছে, তাহাও এই স্থলে উদ্ধৃত হইল যথা,—

"মুদ্রাণাং দশকং হ্যেতৎ ব্যাধিমৃত্যুবিনাশনং।
দেবেশি কথিতং দিব্যমষ্টৈশ্বর্য্যপ্রদায়কং।
বল্লভং যোগিনামেতৎ দুর্লভং মরুতামপি।
গোপনীয়ং প্রযত্নেন যথা রত্নকরণ্ডকং।
কস্যচিন্নৈব বক্তব্যং কুলস্ত্রীসুরতং যথা॥"

এই যে দশবিধ মুদ্রার উল্লেখ করা গেল, ইহা দ্বারা ব্যাধি ও মৃত্যুর হস্ত হইতে পরিত্রাণ লাভ করা যায়, ইহা অণিমাদি অষ্টৈশ্বর্য্য প্রদান করে, ইহা যোগিবর্গের পরম প্রিয় এবং দেবগণেরও দুর্লভ। ইহা রত্নকরণ্ডকের ন্যায় সযত্নে গোপনে রাখিবে, কাহারও নিকট প্রকাশ করিবে না।

কণ্ঠসংকোচনং কৃত্বা ভ্রুবোর্ম্মধ্যং নিরীক্ষয়েৎ।
মহামুদ্রাভিধা মুদ্রা কথ্যতে চৈব সূরিভিঃ ॥ ৭॥

ইতি মহামুদ্রাকথনং।

গুহ্যপ্রদেশ দৃঢ় যত্নে বামগুল্‌ফ দ্বারা আপীড়ন পূর্ব্বক দক্ষিণ চরণ প্রসারিত করিয়া করদ্বারা পদাঙ্গুলী ধরিবে ও কণ্ঠসংকোচন করত ভ্রুযুগলের মধ্যস্থল নিরীক্ষণ করিবে, ইহাকেই পণ্ডিতগণ মহামুদ্রা বলিয়া থাকেন।৬·৭।(১)

ইতি মহামুদ্রা।

অথ মহামুদ্রাফলকথনং।

ক্ষয়কাসং গুদাবর্ত্তং প্লীহাজীর্ণং জ্বরন্তথা।

---

(১) গ্রহযামলে মহামুদ্রায় লক্ষণ এইরূপ লিখিত আছে যথা—
"পাদমূলেন বামেন যোনিং সংপীড্য দক্ষিণং।
পাদং প্রসারিতং কৃত্বা করাভ্যাং ধারয়েদ্দৃঢ়ং।
কণ্ঠে বক্ত্রং সমারোপ্য ধারয়েদ্বায়ুমূর্দ্ধতঃ।
যথা দণ্ডাহতঃ সর্পো দণ্ডাকারঃ প্রজায়তে।
ঋজ্বীভূতা তথা শক্তিঃ কুণ্ডলী সহসা ভবেৎ।
তদা সা মরণাবস্থা জায়তে দ্বিপুটাশ্রিতা।
ততঃ শনৈঃ শনৈরেব রেচয়েত্তং ন বেগতঃ।
ইয়ং খলু মহামুদ্রা তব স্নেহাৎ প্রকাশ্যতে ॥"

অর্থাৎ যোনিপ্রদেশ বামগুল্‌ফ দ্বারা আপীড়ন পূর্ব্বক দক্ষিণ পাদ প্রসারিত করিয়া করদ্বয় দ্বারা দৃঢ়রূপে ধারণ করত বদন কণ্ঠে সংন্যস্ত করিবে এবং কুম্ভক দ্বারা বায়ুরোধ করিতে হইবে। এই মুদ্রা অভ্যাস করিলে দণ্ডাহত ভুজঙ্গ যেমন দণ্ডবৎ আকৃতি বিশিষ্ট হয়, সেইরূপ কুণ্ডলিনীও সরলভাব ধারণ করেন। অনন্তর ঐ কুম্ভকপূরিত বায়ু ধীরে ধীরে রেচন করিবে। ইহাকেই মহামুদ্রা কহে।

নাশয়েৎ সর্ব্বরোগাংশ্চ মহামুদ্রাভিসেবনাৎ ॥ ৮ ॥

ইতি মহামুদ্রাফলকথনং।

এই মহামুদ্রা অভ্যাস করিলে ক্ষয়কাস, গুদাবর্ত্ত, প্লীহা, অজীর্ণ, জ্বর প্রভৃতি যাবতীয় রোগরাশি বিদূরিত হইয়া থাকে ॥ ৮ ॥ (১)

ইতি মহামুদ্রাফলকথন।

---

(১) শিবসংহিতাতে লিখিত আছে যে, যে ব্যক্তি মন্দভাগ্য, সেও যদি এই মহামুদ্রা আচরণ করে, তাহা হইলে সিদ্ধিলাভ হইতে পারে। এই মুদ্রা অভ্যাস করিলে শরীরস্থ নাড়ীসমূহ পরিচালিত হয় এবং জীবনী-শক্তিস্বরূপ শুক্র স্তম্ভিত হইয়া থাকে, সুতরাং ঐ শুক্র জীবনকে আকর্ষণ পূর্ব্বক অবস্থিতি করে। এই মুদ্রাপ্রভাবে পাপরাশি ও রোগসমূহ বিনাশ পায়, জঠরাগ্নি পরিবর্দ্ধিত হয়, শরীরে লাবণ্য জন্মে, জরা ও মরণ দূরীভূত হয় এবং অভীষ্ট ফল ও আনন্দলাভ করিতে পারা যায়। এই মুদ্রাপ্রভাবে জিতেন্দ্রিয়শক্তি জন্মে। এই মুদ্রা পরম গোপনীয়, যোগীজনেরা এই মুদ্রা-প্রসাদে অকূল সংসারসমুদ্র হইতে উত্তীর্ণ হন; এই মুদ্রা সাধন করিলে যাহা কামনা করা যায়, তাহাই প্রাপ্ত হইতে পারে। যথা—

"অনেন বিধিনা যোগী মন্দভাগ্যোঽপি সিধ্যতি।
সর্ব্বাসামেব নাড়ীনাং চালনং বিন্দুমারণং।
জীবনন্তু কষায়ঞ্চ পাতকানাং বিনাশনং।
সর্ব্বরোগোপশমনং জঠরাগ্নিবিবর্দ্ধনং।
বপুষঃ কান্তিমমলাং মৃত্যুজরাদিনাশনং।
বাঞ্ছিতার্থফলং সৌখ্যমিন্দ্রিয়াণাঞ্চ মারণং।
এতদুক্তানি সর্ব্বাণি যোগারূঢ়স্য যোগিনঃ।
ভবেদভ্যাসতোঽবশ্যং নাত্র কার্য্যা বিচারণা।
গোপনীয়া প্রযত্নেন মুদ্রেয়ং সুরপূজিতে।
যান্তু প্রাপ্য ভবাম্ভোধেঃ পারং গচ্ছন্তি যোগিনঃ।
মুদ্রা কামদুঘা হ্যেষা সাধকানাং ময়োদিতা।
গুপ্তাচারেণ কর্ত্তব্যা ন দেয়া যস্য কস্যচিৎ।"

অথ নভোমুদ্রাকথনং।

যত্র যত্র স্থিতো যোগী সর্ব্বকার্য্যেষু সর্ব্বদা।
ঊর্দ্ধজিহ্বঃ স্থিরো ভূত্বা ধারয়েৎ পবনং সদা।
নভোমুদ্রা ভবেদেষা যোগিনাং রোগনাশিনী ॥ ৯ ॥

ইতি নভোমুদ্রাকথনং।

যোগী সর্ব্বদা সর্ব্বকার্য্যে স্থিরীভূত ও ঊর্দ্ধজিহ্ব হইয়া কুম্ভকদ্বারা বায়ু রোধ করিবে। ইহারই নাম নভোমুদ্রা, এই মুদ্রাপ্রভাবে যোগিদিগের যাবতীয় রোগ বিনাশ প্রাপ্ত হয় ॥ ৯ ॥ (২)

ইতি নভোমুদ্রাকথম।

---

গ্রহযামলে লিখিত আছে যে —

"মহাক্লেশাদয়ো দোষাঃ ক্ষীয়ন্তে মরণাদয়ঃ।
মহামুদ্রাং তু তেনৈব সমাখ্যাতা মহেশ্বরি।
চন্দ্রাঙ্গেন সমভ্যাস্য সূর্য্যাঙ্গেন সমভ্যসেৎ।
যাবৎ সংখ্যা ভবেত্তুল্যা ততো মুদ্রাং বিসর্জয়েৎ।
ন হি পথ্যমপথ্যং বা রসাঃ সর্ব্বেপি নীরসাঃ।
অপি ভুক্তং বিষং ঘোরং পীযূষমিব জীর্য্যতি।
ক্ষয়কুষ্ঠগুদাবর্ত্তগুদপ্লীহপুরোগমাঃ।
তস্য দোষাঃ ক্ষয়ং যান্তি মহামুদ্রাঞ্চ যোভ্যসেৎ।
কথিতেয়ং মহামুদ্রা জরামরণনাশিনী।
গোপনীয়া প্রযত্নেন ন দেয়া যস্য কস্যচিৎ॥"

হে মহেশ্বরি! যে ব্যক্তি এই মহামুদ্রা আচরণ করেন, ক্লেশাদি দোষসমূহ ও মরণাদি তাহাকে আক্রমণ করিতে পারে না। এই মুদ্রা চন্দ্রাঙ্গ দ্বারা অভ্যাস করিয়া পরে সূর্য্যাঙ্গ দ্বারা অভ্যাস করিবে। যে ব্যক্তি এই মুদ্রার আচরণ করেন, তিনি কি পথ্য, কি অপথ্য, কি ঘোরতর বিষ যাহা কিছু ভক্ষণ করুন না কেন, তৎসমস্তই অমৃতবৎ জীর্ণ হইয়া যায়। এই মুদ্রার প্রভাবে ক্ষয়, কুষ্ঠ, গুদাবর্ত্ত, প্লীহা, অর্শ প্রভৃতি রোগরাশি বিনাশ প্রাপ্ত হইয়া থাকে। এই মুদ্রা জরা ও মরণ বিনাশ করে। ইহা অতীব গোপনীয়। ইহা সাধারণকে প্রদান করা সমুচিত নহে।

(২) ইহাকেই আকাশী মুদ্রা বলা গিয়া থাকে।

অথ উড্ডীয়ানবন্ধঃ।

উদরে পশ্চিমং তানং নাভেরূর্দ্ধন্তু কারয়েৎ।
উড্ডীয়নং কুরুতে যস্তদবিশ্রান্তং মহাখগঃ।
উড্ডীয়ানং ত্বসৌ বন্ধো মৃত্যুমাতঙ্গকেশরী॥ ১০॥

ইতি উড্ডীয়ানবন্ধঃ।

নাভির ঊর্দ্ধ ও পশ্চিমদ্বারকে উদরে সমভাবে আকুঞ্চিত করিবে, অর্থাৎ উদরের অধোভ গস্থ গুহ্যাদিচক্রস্থিত নাড়ীসমূহকে নাভির ঊর্দ্ধে সমুত্তোলিত করিতে হইবে, ইহাকেই উড্ডীয়নবন্ধ কহে, এই উড্ডীয়ানবন্ধ মৃত্যুর পক্ষে মাতঙ্গ ও কেশরীস্বরূপ॥ ১০॥

ইতি উড্ডীয়ানবন্ধকথন।

অথ উড্ডীয়ানবন্ধস্য ফলকথনং।

সমগ্রাৎ বন্ধনাৎ হ্যেতৎ উড্ডীয়নন্তু বিশিষ্যতে।
উড্ডীয়ানে সমভ্যস্তে মুক্তি স্বাভাবিকী ভবেৎ॥ ১১॥

ইতি উড্ডীয়ানবন্ধস্য ফলকথনং।

যে কয় প্রকার মুদ্রাবন্ধ কীর্ত্তিত আছে, তন্মধ্যে এই উড্ডীয়ানবন্ধই সর্ব্বশ্রেষ্ঠ। ইহা অভ্যস্ত হইলে অনায়াসে মুক্তিলাভ করিতে পারা যায়॥ ১১॥(১)

---

(১) শিবসংহিতাতে উড্ডীয়ানবন্ধের ফল এইরূপ বর্ণিত আছে যথা—

"নিত্যং যঃ কুরুতে যোগী চতুর্ব্বারং দিনে দিনে।
তস্য নাভেস্তু শুদ্ধিঃ স্যাৎ যেন শুদ্ধো ভবেন্মরুৎ।
ষণ্মাসমভ্যসন্ যোগী মৃত্যুং জয়তি নিশ্চিতং।
তস্যোদরাগ্নির্জ্জলতি রসবৃদ্ধিস্তু জায়তে।
রোগাণাং সংক্ষয়শ্চাপি যোগিনো ভবতি ধ্রুবং।
গুরোর্লব্ধ্বা তু যত্নেন সাধয়েচ্চ বিচক্ষণঃ।
নির্জ্জনে সুস্থিতে দেশে বন্ধং পরমদুর্লভং।"

অর্থাৎ যে যোগবিৎ ব্যক্তি প্রতিদিন বারচতুষ্টয় এই উড্ডীয়ানবন্ধ আচরণ করেন, তাঁহার নাভিশুদ্ধি ও মরুৎশুদ্ধি হইয়া থাকে। ষণ্মাস যাবৎ এই বন্ধ অভ্যাস করিলে মৃত্যুকে পরাজয় করা যায় সন্দেহ নাই। যে ব্যক্তি ইহার আচরণ করেন, তাঁহার উদরাগ্নি প্রজ্বলিত হয় এবং দেহে পুষ্টিকর রসের

অথ জালন্ধরবন্ধকথনং।

কণ্ঠসংকোচনং কৃত্বা চিবুকং হৃদয়ে ন্যসেৎ।
জালন্ধরে কৃতে বন্ধে ষোড়শাধারবন্ধনং।
জালন্ধরং মহামুদ্রা মৃত্যোশ্চ ক্ষয়কারিণী॥ ১২॥

ইতি জালন্ধরবন্ধকথনং।

কণ্ঠদেশ সংকোচন পূর্ব্বক হৃদয়ে চিবুক সংন্যস্ত করিলেই তাহাকে জালন্ধরবন্ধ বলা যায়। ইহাদ্বারা ষোড়শবিধ আধারবন্ধ হইয়া থাকে এবং ইহা মৃত্যুকে পরাজিত করে॥ ১২॥ (২)

ইতি জালন্ধরবন্ধকথন।

সঞ্চার হইয়া থাকে। ইহার প্রভাবে যোগিগণের রোগরাশি বিনাশ প্রাপ্ত হয়। ধীমান্ সাধক গুরুর নিকট উপদেশ হইয়া সযত্নে বিরলপ্রদেশে সমাসীন হইয়া এই দুর্লভ বন্ধ অভ্যাস করিবে।

দত্তাত্রেয়সংহিতাতেও লিখিত আছে যে,—

"অভ্যসেদ্ যস্তু সতন্ত্রো বৃদ্ধোপি তরুণায়তে।
ষণ্মাসমভ্যসন্ মৃত্যুং জয়ত্যেব ন সংশয়ঃ॥"

অর্থাৎ উড্ডীয়ানবন্ধ অভ্যাস করিলে বৃদ্ধ ব্যক্তিও তরুণত্ব প্রাপ্ত হয়। ষণ্মাস যাবৎ ইহা অভ্যাস করিলে সেই সাধক মৃত্যুকে পরাজিত করিতে পারে সন্দেহ নাই।

(২) গ্রহযামলে লিখিত আছে যে,—

কণ্ঠমাকুঞ্চ্য হৃদয়ে স্থাপয়েচ্চিবুকং দৃঢ়ং।
বন্ধো জালন্ধরাখ্যোয়মমৃত্যুব্যয়কারকঃ।"

অর্থাৎ কণ্ঠ আকুঞ্চন পূর্ব্বক চিবুক দৃঢ়রূপে হৃদয়দেশে স্থাপিত করিবে, ইহাকেই জালন্ধরবন্ধ কহে। ইহাদ্বারা দেহস্থ অমৃত সর্ব্বদা পরিপূর্ণ থাকে। শিবসংহিতাতে এইরূপ লিখিত আছে যে,—

"বদ্ধা গলশিরাজালং হৃদয়ে চিবুকং ন্যসেৎ।
বন্ধো জালন্ধরঃ প্রোক্তো দেবানামপি দুর্লভঃ।"

অর্থাৎ গলপ্রদেশের শিরাসমূহ বন্ধনপূর্ব্বক চিবুক বক্ষঃস্থলে সংন্যস্ত করত কুম্ভক করিতে হইবে; ইহাকেই জালন্ধরবন্ধ কহে। ইহা সুরগণের পক্ষেও দুর্লভ জানিবে।

অথ জালন্ধরবন্ধস্য ফলকথনং।

সিদ্ধং জালন্ধরং বন্ধং যোগিনাং সিদ্ধিদায়কং।
ষণ্মাসমভ্যসেৎ যো হি স সিদ্ধো নাত্র সংশয়ঃ ॥ ১৩ ॥

ইতি জালন্ধরবন্ধস্য ফলকথনং।

এই জালন্ধর বন্ধ প্রকৃতসিদ্ধ, ইহা যোগিগণের সিদ্ধি বিধান করে, যে ধীমান্ ষণ্মাস যাবৎ ইহার অনুষ্ঠান করেন, তাঁহার সিদ্ধিলাভ হইয়া থাকে সন্দেহ নাই। ১৩। (১)

ইতি জালন্ধরবন্ধফলকথন।

অথ মূলবন্ধকথনং।

পার্ষ্ণিনা বামপাদস্য যোনিমাকুঞ্চয়েত্ততঃ।
নাভিগ্রন্থিং মেরুদণ্ডে সংপীড্য যত্নতঃ সুধীঃ ॥ ১৪ ॥
মেঢ্রং দক্ষিণগুল্ফে তু দৃঢ়বন্ধং সমাচরেৎ।
জরাবিনাশিনী মুদ্রা মূলবন্ধো নিগদ্যতে ॥ ১৫ ॥

ইতি মূলবন্ধকথনং।

গুহ্যপ্রদেশ বামগুল্ফ দ্বারা আকুঞ্চন পূর্ব্বক সযত্নে মেরুদণ্ডে নাভিগ্রন্থি সংযুক্ত করিবে ও পীড়ন করিতে হইবে। আর উপস্থকে দক্ষ গুল্ফ দ্বারা

---

(১) শিবসংহিতাতে লিখিত আছে যে, সাধক এই বন্ধের প্রসাদে সহস্রারকমলবিনির্গত অমৃত অধোভাগে আনয়ন করত স্বয়ং উহা পান পূর্ব্বক অমরত্ব প্রাপ্ত হন। এই মুদ্রা সিদ্ধিপ্রদ, সিদ্ধিকামী যোগীগণ সর্ব্বথা ইঁহার অভ্যাস করিবেন। যথা—

"বন্ধেনানেন পীযূষং স্বয়ং পিবতি বুদ্ধিমান্।
অমরত্বঞ্চ সংপ্রাপ্য মোদতে ভুবনত্রয়ে।
জালন্ধর বন্ধ এষ সিদ্ধানাং সিদ্ধিদায়কঃ।
অভ্যাসঃ ক্রিয়তে নিত্যং যোগিনা সিদ্ধিমিচ্ছতা ॥"

দৃঢ়ভাবে সংবদ্ধ করিয়া রাখিবে। ইহাকেই মূলবন্ধ কহে। এই মুদ্রা জরা-বিনাশ করিয়া দেয়। ১৪-১৫। (১)

ইতি মূলবন্ধকথন।

অথ মূলবন্ধস্য ফলকথনং।

সংসারসমুদ্রং তর্ত্তুং অভিলষতি যঃ পুমান্।
বিরলে সুগুপ্তো ভূত্বা মুদ্রামেনাং সমভ্যসেৎ। ১৬।
অভ্যাসাৎ বন্ধনস্যাস্য মরুৎসিদ্ধির্ভবেদ্ধ্রুবং।
সাধয়েৎ যত্নতো তর্হি মৌনী তু বিজিতালসঃ। ১৭।

ইতি মূলবন্ধস্য ফলকথনং।

যে ব্যক্তি সংসাররূপ সাগর পার হইতে অভিলাষ করেন, তিনি বিরলে গোপনভাবে এই মুদ্রা অভ্যাস করিবেন। এই মূলবন্ধ অভ্যাস করিলে নিশ্চয়ই মরুৎসিদ্ধি হইয়া থাকে; অতএব সাধক আলস্য পরিত্যাগ পূর্ব্বক মৌনী হইয়া সযত্নে ইহার সাধনা করিবেন। ১৬-১৭। (২)

ইতি মূলবন্ধফলকথন।

(১) মতান্তরে মূলবন্ধ এইরূপ বর্ণিত আছে যে,——
"পাদমূলেন সংপীড্য গুদমার্গং সুযন্ত্রিতং।
বলাদপানমাকৃষ্য ক্রমাদূর্দ্ধং সমভ্যসেৎ।
কল্পিতোঽয়ং মূলবন্ধো জরামরণনাশনঃ।।"
অর্থাৎ গুহ্যপ্রদেশকে গুল্ফ দ্বারা সংপীড়ন করত সম্যক্ প্রকারে সংবদ্ধ অপানানিলকে সবলে শনৈঃ শনৈঃ ঊর্দ্ধে আকর্ষণ করিবে, ইহাকেই মূলবন্ধ কহে। ইহা জরামরণবিনাশক।

(২) এই মূলবন্ধ দ্বারা যোনিমুদ্রা সিদ্ধ হয়। ইহার প্রভাবে সাধক নভোমার্গে উড্ডীন হইতে পারে।

অথ মহাবন্ধকথনং।

বামপাদস্য গুল্ফে তু পায়ুমূলং নিরোধয়েৎ।
দক্ষপাদেন তদ্‌গুল্ফং সংপীড্য যত্নতঃ সুধীঃ॥ ১৮॥
শনৈঃ শানৈশ্চালয়েৎ পার্ষ্ণিং যোনিমাকুঞ্চয়েচ্ছনৈঃ।
জালন্ধরে ধারয়েৎ প্রাণম্মহাবন্ধো নিগদ্যতে॥ ১৯॥

ইতি মহাবন্ধকথনং।

বামগুল্‌ফ দ্বারা পায়ুমূল নিরোধ করিবে আর দক্ষিণপাদদ্বারা সযত্নে বামগুল্‌ফ আপীড়ন পূর্ব্বক শনৈঃ শনৈঃ গুহ্যদেশ পরিচালিত করিবে এবং ধীরে ধীরে গুহ্যপ্রদেশকে আকুঞ্চন করিবে ও জালন্ধরবন্ধ দ্বারা প্রাণবায়ু ধারণ করিতে হইবে। ইহাকেই মহাবন্ধ কহে। ১৮-১৯। (১)

ইতি মহাবন্ধকথন।

অথ মহাবন্ধস্য ফলকথনং।

মহাবন্ধঃ পরো বন্ধো জরামরণনাশনঃ।
প্রসাদাদস্য বন্ধস্য সাধয়েৎ সর্ব্ববাঞ্ছিতং॥ ২০॥

ইতি মহাবন্ধস্য ফলকথনং।

---

(১) শিবসংহিতাতে এই মুদ্রাবন্ধ এইরূপ লিখিত আছে যে, বাম উরুর উপরিভাগে দক্ষিণপাদ বিস্তারিত করিয়া সংস্থাপন করিবে এবং যোনি ও গুহ্যপ্রদেশ সংকুচিত করিয়া অপানবায়ু ঊর্দ্ধগামী করত নাভিস্থ সমানবায়ুর সহিত সংযোজিত করিতে হইবে আর হৃদয়স্থ প্রাণবায়ুকে অধোমুখ করত প্রাণ ও অপান এই বায়ুদ্বয় সহ জঠরমধ্যে কুম্ভকযোগে দৃঢ়রূপে সংবদ্ধ করিবে। ইহারই নাম মহাবন্ধ; যথা—

"ততঃ প্রসারিতঃ পাদো বিন্যস্য তমূরূপরি।
গুদযোনিং সমাকুঞ্চ্য কৃত্বা চাপানমূর্দ্ধগং।
যোজয়িত্বা সমানেন কৃত্বা প্রাণমধোমুখং।
বন্ধয়েদূর্দ্ধরেত্যর্থং প্রাণাপানাখ্যং যঃ সুধীঃ।
কথিতোঽয়ং মহাবন্ধঃ সিদ্ধিমার্গপ্রদায়কঃ॥"

এই মহাবন্ধ নামক মুদ্রা যাবতীয় মুদ্রামধ্যে শ্রেষ্ঠবন্ধ বলিয়া কীর্ত্তিত। ইহা জরা ও মৃত্যুকে বিনাশ করে। ইহার প্রসাদে যাবতীয় মনোরথ সিদ্ধ করা যায়। ২০। (১)

ইতি মহাবন্ধফলকথন।

অথ মহাবেধকথনং।

রূপযৌবনলাবণ্যং নারীণাং পুরুষং বিনা।
মূলবন্ধমহাবন্ধৌ মহাবেধং বিনা তথা ॥ ২১ ॥
মহাবন্ধং সমাসাদ্য উড্ডানকুম্ভকং চরেৎ।
মহাবেধঃ সমাখ্যাতো যোগিনাং সিদ্ধিদায়কঃ ॥ ২২ ॥

ইতি মহাবেধকথনং।

পুরুষ ব্যতিরেকে যেরূপ রমণীর রূপ, যৌবন ও লাবণ্য বিফল হয়, সেইরূপ মহাবেধ ব্যতিরেকেও মূলবন্ধ ও মহাবন্ধ নিষ্ফল হইয়া থাকে। অগ্রে মহাবন্ধ মুদ্রার অনুষ্ঠান পূর্ব্বক উড্ডীয়ানবন্ধ আচরণ করত কুম্ভকবলে বায়ুনিরোধ করিলেই তাঁহাকে মহাবেধ কহা যায়। মহাবেধ দ্বারা যোগিগণ সিদ্ধিলাভ করিয়া থাকেন। ২১ ২২। (২)

ইতি মহাবেধকথন।

(১) এই মুদ্রা অভ্যাস করিলে দেহের পুষ্টি ও অস্থিপঞ্জর সুদৃঢ় হয়, চিত্ত সর্ব্বদা সন্তুষ্ট থাকে। ইহার প্রভাবে সাধক যাবতীয় মনোরথ সিদ্ধ করিতে পারে। ঐ বিষয় শিবসংহিতাতে বিশেষ বর্ণিত আছে।

(২) মহাবেধ অন্যপ্রকারেও হয় যথা শিবসংহিতা——

"অপানপ্রাণয়োরৈক্যং কৃত্বা ত্রিভুবনেশ্বরি।
মহাবেধস্থিতো যোগী কুক্ষিমাপূর্য্য বায়ুনা।
স্ফিচৌ সংতাড়য়েদ্ধীমান্ বেধোয়ং কীর্ত্তিতো ময়া॥"

অর্থাৎ অপান ও প্রাণবায়ুর ঐক্য সাধন পূর্ব্বক কুম্ভকযোগে বায়ুদ্বারা উদরপূর্ণ করিবে এবং নিতম্বদ্বয়কে তাড়িত করিতে হইবে; ইহাকেই মহাবেধ কহে।

অথ মহাবেধস্য ফলকথনং।

মহাবন্ধমূলবন্ধৌ মহাবেধসমন্বিতৌ।
প্রত্যহং কুরুতে যস্তু স যোগী যোগবিত্তমঃ॥ ২৩॥
ন মৃত্যুভয়ং তস্য ন জরা তস্য বিদ্যতে।
গোপনীয়ঃ প্রযত্নেন বেধোঽয়ং যোগিপুঙ্গবৈঃ॥ ২৪॥

ইতি মহাবেধস্য ফলকথনং।

যে সাধক প্রতিদিন মহাবেধসমন্বিত মহাবন্ধ ও মূলবন্ধের আচরণ করেন, তিনিই যোগিশ্রেষ্ঠ বলিয়া কীর্ত্তিত হন, মৃত্যু বা জরা তাঁহাকে আক্রমণ করিতে পারে না, ইহা পরম গোপনীয়, যোগিপুঙ্গবগণ যত্নের সহিত ইহা গোপনে রাখিবেন। ২৩-২৪। (১)

ইতি মহাবেধফলকথন।

অথ খেচরীমুদ্রাকথনং।

জিহ্বাধো নাড়ীং সংছিন্নাং রসনাং চালয়েৎ সদা।
দোহয়েন্নবনীতেন লৌহযন্ত্রেণ কর্ষয়েৎ॥ ২৫॥
এবং নিত্যং সমভ্যাসাল্লম্বিকা দীর্ঘতাং ব্রজেৎ।
যাবদ্গচ্ছেদ্ভ্রুবোর্মধ্যে তথা গচ্ছতি খেচরী॥ ২৬॥
রসনাং তালুমধ্যে তু শনৈঃ শনৈঃ প্রবেশয়েৎ।
কপালকুহরে জিহ্বা প্রবিষ্টা বিপরীতগা।
ভ্রুবোর্ম্মধ্যে গতা দৃষ্টির্মুদ্রা ভবতি খেচরী॥ ২৭॥

ইতি খেচরীমুদ্রাকথনং।

রসনার অধঃস্থানে জিহ্বামূল ও জিহ্বা এই উভয়কে সংযুক্ত করিয়া যে নাড়ী আছে, তাহা ছেদন পূর্ব্বক নিরন্তর রসনার নীচে রসনার অগ্রদেশকে পরিচালিত করিতে হইবে। আর রসনাকে নবনীত দ্বারা দোহন পূর্ব্বক লৌহময় জিহ্বালেখনী দ্বারা কর্ষণ করিবে। প্রতিদিন এইরূপ করিলে জিহ্বা দীর্ঘ হইয়া থাকে। ক্রমে ক্রমে অভ্যাস দ্বারা জিহ্বাকে এইরূপ লম্বিত করিবে

(১) ইহা অভ্যাস করিলে বায়ুসিদ্ধি হয়, ইহার প্রভাবে জরামরণাদি বিনাশ পায়। ইহার সবিশেষ শিবসংহিতাতে বর্ণিত আছে।

যে, উহা অবলীলাক্রমে ভ্রূদ্বয়ের মধ্যস্থল স্পর্শ করিতে পারে। রসনাকে ক্রমে ক্রমে তালুমধ্যে লইয়া যাইতে হইবে। তালু প্রদেশের মধ্যস্থ গহ্বরকে কপালকুহর বলে। জিহ্বাকে ঐ কপালকুহরের মধ্যে ঊর্দ্ধদিকে বিপরীতভাবে প্রবেশিত করাইয়া ভ্রুযুগলের মধ্যস্থল অবলোকন করিবে। ইহাকেই খেচরী মুদ্রা কহে। ২৫ ২৭। (১)

ইতি খেচরীমুদ্রাকথন।

## অথ খেচরীমুদ্রায়াঃ ফলকথনং।

ন চ মূর্চ্ছা ক্ষুধা তৃষ্ণা নৈবালস্যং প্রজায়তে।
ন চ রোগো জরা মৃত্যুর্দেবদেহঃ সংজায়তে॥ ২৮॥

যে ব্যক্তি এই খেচরীমুদ্রার আচরণ করেন, মূর্চ্ছা, ক্ষুধা বা তৃষ্ণা তাঁহাকে ক্লেশ প্রদান করিতে পারে না, আলস্যও তাঁহার শরীরে উপস্থিত হয় না, তাঁহার রোগ, জরা বা মৃত্যুভয় থাকে না, তিনি দেবদেহতুল্য দেহ প্রাপ্ত হইয়া থাকেন। ২৮।

নাগ্নিনা দহ্যতে গাত্রং ন শোষয়তি মারুতঃ।
ন দেহং ক্লেদয়ন্ত্যাপো দংশয়েন্ন ভুজঙ্গমঃ॥ ২৯॥

যিনি খেচরী মুদ্রাসাধন করেন, অগ্নি তাঁহাকে দগ্ধ করিতে সমর্থ হন না, বায়ু তাঁহাকে শুষ্ক করিতে পারে না, জল তাঁহার দেহকে ক্লিন্ন করিতে সমর্থ হয় না এবং ভুজঙ্গও তাঁহাকে দংশন করিতে পারে না। ২৯।

---

(১) খেচরীমুদ্রা শিবসংহিতাতে এইরূপ লিখিত আছে যথা—
"ভ্রুবোরন্তর্গতাং দৃষ্টিং বিধায় সুদৃঢ়াং সুধীঃ।
উপবিশ্যাসনে বজ্রে নানোপদ্রববর্জ্জিতঃ।
লম্বিকোর্দ্ধস্থিতে গর্ত্তে রসনাং বিপরীতগাং।
সংযোজয়েৎ প্রযত্নেন সুধাকূপে বিচক্ষণঃ।
মুদ্রৈষা খেচরী প্রোক্তা ভক্তানামনুরোধতঃ॥"

অর্থাৎ নিরুপদ্রব প্রদেশে বজ্রাসনে সমাসীন হইয়া ভ্রুযুগলের মধ্যে দৃষ্টি দৃঢ়রূপে নিক্ষেপ করিবে, অনন্তর জিহ্বার উপরে যে তালুকুহর আছে, তাহাতে রসনাকে বিপরীতদিকে সমুত্থাপিত করিয়া সযত্নে সংযুক্ত করিবে। ইহাকেই খেচরীমুদ্রা কহে।

লাবণ্যঞ্চ ভবেদ্গাত্রে সমাধির্জায়তে ধ্রুবং।
কপালবক্ত্র সংযোগে রসনা রসমাপ্নুয়াৎ ॥ ৩০ ॥

খেচরী মুদ্রাসাধকের দেহে অপূর্ব্ব লাবণ্য সঞ্চার হয় এবং তিনি সমাধি-যোগ লাভ করিতে পারেন। কপাল ও বক্ত্র এই উভয়ের সংমিলনে তাঁহার রসনায় বিবিধ অমৃতময় রসের উৎপত্তি হয়। ৩০।

নানারসসমুদ্ভূতমানন্দঞ্চ দিনে দিনে।
আদৌ লবণক্ষারঞ্চ ততস্তিক্তকষায়ণং ॥ ৩১ ॥
নবনীতং ঘৃতং ক্ষীরং দধি তক্রমধূনি চ।
দ্রাক্ষারসঞ্চ পীযূষং জায়তে রসনোদকং ॥ ৩২ ॥

ইতি খেচরীমুদ্রাফলকথনং।

যিনি এই মুদ্রার সাধন করেন, তাঁহার রসনায় দিন দিন অদ্ভুত রসসঞ্চার হয় এবং তাঁহার চিত্তে দিন দিন নব নব আনন্দ সমুদ্ভূত হইয়া থাকে। সেই সাধকের জিহ্বাতে সর্ব্বাগ্রে লবণরস, তদনন্তর ক্ষাররস, পরে তিক্তরস, অনন্তর কষায় রস; তৎপরে নবনীত, ঘৃত, ক্ষীর, দধি, তক্র, মধু, দ্রাক্ষা, অমৃত প্রভৃতি বিবিধ রসের আবির্ভাব হইয়া থাকে। ৩১-৩২। (১)

ইতি খেচরীমুদ্রাফলকথন।

---

(১) শিবসংহিতাতে লিখিত আছে যে, যে ব্যক্তি এই মুদ্রা অভ্যাস করে, সে পাপরূপ মহাসাগর হইতে উত্তীর্ণ হইয়া সুরধামে গমন পূর্ব্বক সুখভোগে অবস্থিতি করে এবং ভোগাবসানে ধরণীতলে সদ্বংশে জন্ম লয়। এই মুদ্রা যাহার অবগত আছে, সে অন্তিমে উত্তমা গতি পায়। ইহা জীবনতুল্য, সাধারণ ব্যক্তিকে ইহা প্রদান করা উচিত নহে, ইহা পরম গোপনীয়।

## অথ বিপরীতকরণীমুদ্রাকথনং।

নাভিমূলে বসেৎ সূর্য্যস্তালুমূলে চ চন্দ্রমাঃ।
অমৃতং গ্রসতে সূর্য্যস্ততো মৃত্যুবশো নরঃ ॥ ৩৩ ॥
ঊর্দ্ধঞ্চ জায়তে সূর্য্যশ্চন্দ্রঞ্চ অধ আনয়েৎ।
বিপরীতকরী মুদ্রা সর্ব্বতন্ত্রেষু গোপিতা ॥ ৩৪ ॥
ভূমৌ শিরশ্চ সংস্থাপ্য করযুগ্মঃ সমাহিতঃ।
ঊর্দ্ধ্বপাদঃ স্থিরো ভূত্বা বিপরীতকরী মতা ॥ ৩৫ ॥

ইতি বিপরীতকরণীমুদ্রাকথনং।

সূর্য্যনাড়ী নাভিমূলে এবং চন্দ্রনাড়ী তালুমূলে বিদ্যমান রহিয়াছে। সহস্রদল কমল হইতে যে পীযূষধারা বিগলিত হয়, সূর্য্যনাড়ী ঐ সুধাপান করে। এই কারণেই জীবগণকে মৃত্যুগ্রাসে পতিত হইতে হইয়া থাকে। যদি চন্দ্রনাড়ী দ্বারা ঐ অমৃতপান করা যায়, তাহা হইলে মৃত্যু কিছুতেই আক্রমণ করিতে পারে না। এই কারণেই যোগবলে সূর্য্যনাড়ীকে ঊর্দ্ধভাগে এবং চন্দ্রনাড়ীকে অধোভাগে আনয়ন করা যোগীর কর্ত্তব্য। এই বিপরীতকরণী মুদ্রার আচরণ করিলেই নাড়ী উক্তরূপে আনয়ন করা যায়। শিরোদেশ ভূতলে সংস্থাপন পূর্ব্বক করদ্বয় পাতিয়া রাখিবে আর পাদযুগল ঊর্দ্ধদিকে সমুত্থাপিত করিয়া কুম্ভক যোগে বায়ুরোধ পূর্ব্বক অবস্থিত হইবে। ইহাকেই বিপরীতকরণী মুদ্রা কহে। ৩৪-৩৫। (১)

ইতি বিপরীতকরণীমুদ্রাকথন।

---

(১) শিবসংহিতাতে এই মুদ্রার বিষয় এইরূপ লিখিত আছে যথা—
"ভূতলে স্বশিরো দত্ত্বা খে নয়েচ্চরণদ্বয়ং।
বিপরীতকৃতিশ্চৈষা সর্ব্বতন্ত্রেষু গোপিতা॥"
অর্থাৎ আপনার শিরোদেশ ভূতলে বিন্যস্ত করিয়া চরণযুগল [illegible] উত্থাপিত রাখিবে এবং কুম্ভকযোগে বায়ু অবরোধ [illegible] [illegible] করিয়া [illegible] ইহা পরম গোপনীয়।

অথ বিপরীতকরণীমুদ্রায়াঃ ফলকথনং।

মুদ্রেয়ং সাধয়েন্নিত্যং জরাং মৃত্যুঞ্চ নাশয়েৎ।
স সিদ্ধঃ সর্ব্বলোকেষু প্রল[illegible]ন সীদতি ॥ ৩৬ ॥
ইতি বিপরীতকরণীমুদ্রায়াঃ ফলকথনং।

যে ব্যক্তি প্রত্যহ এই মুদ্রা সাধন করেন, জরা ও মৃত্যু তাঁহার নিকট পরাভূত হয় এবং তিনিই সর্ব্বত্র সিদ্ধ বলিয়া প্রসিদ্ধ; সেই যোগী প্রলয় কালেতেও ভয়ে অবসন্ন হন না। ৩৬ ॥ (১)

ইতি বিপরীতকরণীমুদ্রাফলকথন।

অথ যোনিমুদ্রাকথনং।

সিদ্ধাসনং সমাসাদ্য কর্ণচক্ষুর্নসোমুখং।
অঙ্গুষ্ঠতর্জ্জনীমধ্যানামাদিভিশ্চ সাধয়েৎ ॥ ৩৭ ॥
কাকীভিঃ প্রাণং সংকৃষ্য অপানে যোজয়েত্ততঃ।
ষট্‌চক্রাণি ক্রমাদ্ধ্যাত্বা হুঁ হংসমনুনা সুধীঃ ॥ ৩৮ ॥
চৈতন্যমানয়েদ্দেবীং নিদ্রিতা যা ভুজঙ্গিনী।
জীবেন সহিতাং শক্তিং সমুত্থাপ্য করাম্বুজে ॥ ৩৯ ॥

---

(১) এই মুদ্রার ফল শিবসংহিতাতে এইরূপ লিখিত আছে যথা—
"এতদ্‌ যঃ কুরুতে নিত্যমভ্যাসং যামমাত্রকং।
মৃত্যুং জয়তি স যোগী প্রলয়ে নাপি সীদতি।
কুরুতেঽমৃতপানং যঃ সিদ্ধানাং সমতামিয়াৎ।
স সিদ্ধঃ সর্ব্বলোকেষু বন্ধমেনং করোতি যঃ ॥

অর্থাৎ যে প্রতিদিন একপ্রহর কাল এই মুদ্রা অভ্যাস করেন, মৃত্যু তাঁহাকে আক্রমণ করিতে পারে না, তিনি প্রলয় সময়েও অবসন্ন হন না। যে ব্যক্তি দেহস্থ পীযূষ পান করে, সেই ব্যক্তি সিদ্ধগণের সাযুজ্য লাভ করিয়া থাকে। এই মুদ্রার অনুষ্ঠান করিলে সর্ব্বত্রই সিদ্ধ হওয়া যায়।

শক্তিময়ঃ স্বয়ং ভূত্বা পরং শিবেন সঙ্গমং।
নানাসুখং বিহারঞ্চ চিন্তয়েৎ পরমং সুখং॥ ৪০॥
শিবশক্তিসমাযোগাদেকান্তং ভুবি ভাবয়েৎ।
আনন্দঞ্চ স্বয়ং ভূ[illegible]ব্রহ্মেতি সম্ভবেৎ॥ ৪১॥
যোনিমুদ্রা পরা গোপ্যা দেবানামপি দুর্লভা।
সকৃত্তু লাভসংসিদ্ধিঃ সমাধিস্থঃ স এব হি॥ ৪২॥
ইতি যোনিমুদ্রাকথনং।

সর্ব্বাগ্রে সিদ্ধাসনে সমাসীন হইয়া কর্ণদ্বয় অঙ্গুষ্ঠযুগলদ্বারা, নেত্রযুগল তর্জনীদ্বয় দ্বারা, নাসিকাদ্বয় মধ্যমাদ্বয় দ্বারা এবং মুখ অনামিকাদ্বয় দ্বারা নিরুদ্ধ করিবে। প্রাণবায়ুকে কাকীমুদ্রাযোগে সমাকর্ষণ পূর্ব্বক অপানানিলের সহিত সংযুক্ত করিতে হইবে। শরীরস্থ চক্রষট্‌ক ধ্যান পূর্ব্বক "হুং" ও "হংস" এই মন্ত্রদ্বয় দ্বারা দেবী কুলকুণ্ডলিনীকে জাগরিতা করিবে, এবং জীবাত্মা সহ মিলিত কুণ্ডলিনীকে সহস্রার কমলে সমুত্থাপিত করত সাধক এইরূপ চিন্তা করিবেন যে, "আমি শক্তিময় হইয়া শিব সহ সঙ্গমাসক্ত হওত পরম আনন্দ ভোগ ও বিহার করিতেছি এবং শিবশক্তির সংযোগে আমিই আনন্দময় ব্রহ্ম।" ইহাকেই যোনিমুদ্রা কহে। এই মুদ্রা পরম গোপনীয়, ইহা সুরগণেরও দুর্লভ। এই মুদ্রা সকৃন্মাত্র সাধন করিলেই সাধক সিদ্ধিলাভ করিতে পারেন, ইহা দ্বারা অবলীলাক্রমে সমাধিস্থ হওয়া যায়॥ ৩৭—৪২॥ (১)

ইতি যোনিমুদ্রাকথন।

---

(১) শিবসংহিতাতে যোনিমুদ্রার প্রণালী এইরূপ লিখিত আছে যথা—

"আদৌ পূরকযোগেন স্বাধারে পূরয়েন্মনঃ।
গুদমেঢ্রান্তরে যোনিস্তমাকুঞ্চ্য প্রবর্ত্ততে।
ব্রহ্মযোনিগতং ধ্যাত্বা কামং বন্ধুকসন্নিভং।
সূর্য্যকোটিপ্রতীকাশং চন্দ্রকোটিসুশীতলং।
তস্যোর্দ্ধে তু শিখা সূক্ষ্মা চিদ্রূপা পরমা কলা।
তথাপি হিতমাত্মানমেকীভূতং বিচিন্তয়েৎ।
গচ্ছন্তি ব্রহ্মমার্গেণ লিঙ্গত্রয়ক্রমেণ বৈ।
অমৃতং তদ্বিসর্গস্থং পরমানন্দলক্ষণং।

অথ যোনিমুদ্রাফলকথনং।

ব্রহ্মহা ভ্রূণহা চৈব সুরাপী গুরুতল্পগঃ।

---

শ্বেতরক্তং তেজসাঢ্যং সুধাধারাপ্রবর্ষিণং।
পীত্বা কুলামৃতং দিব্যং পুনরেব বিশেৎ কুলং।
পুনরেব কুলং গচ্ছেন্মাত্রাযোগেন নান্যথা।
সা চ প্রাণসমাখ্যাতা হ্যস্মিংস্তন্ত্রে ময়োদিতা।
পুনঃ প্রলীয়তে তস্যাং কালাগ্ন্যাদিশিবাত্মকং।
যোনিমুদ্রা পরা হ্যেষা বন্ধস্তস্যাঃ প্রকীর্ত্তিতঃ।
তস্যাস্তু বন্ধমাত্রেণ তন্নাস্তি যন্ন সাধয়েৎ॥"

অর্থাৎ সর্ব্বাগ্রে মনকে পূরকযোগপ্রভাবে আপনার মূলাধারপদ্ম-মধ্যে বায়ুসহ পূরণ করিতে হইবে। গুহ্য দ্বার হইতে উপস্থ পর্য্যন্ত যে স্থান, তাহাকে যোনিমণ্ডল কহে। ঐ যোনিদেশ সম্যকুঞ্চন পূর্ব্বক যোনি-মুদ্রার আচরণ করিতে হয়। অনন্তর ব্রহ্মযোনিমধ্যে কামদেবকে ধ্যান করিবে। ঐ কামদেব বন্ধুক কুসুমবৎ শোণিতবর্ণ, সূর্য্যকোটিবৎ সমুদ্ভাসিত এবং চন্দ্রকোটির ন্যায় সুশীতল। কামদেবকে এইরূপ চিন্তা করিয়া তদূর্দ্ধে পরমা শক্তিকে এইরূপে ধ্যান করিবে যে, তিনি অগ্নিশিখাবৎ সুক্ষ্মা চৈতন্যস্বরূপা, তিনি পরমাত্মার সহিত একত্রীভূত হইয়া রহিয়াছেন। এইরূপ ধ্যান করিতে হইবে। প্রাণায়ামবলে স্থূলাদি লিঙ্গত্রয় অর্থাৎ স্থূল সুক্ষ্ম ও কারণ এই ত্রিবিধ অবয়ববিশিষ্ট জীবাত্মা কুণ্ডলিনীর সহিত সুষুম্নার ছিদ্র দিয়া ব্রহ্মমার্গে গমন করেন। শিবঃস্থ অধোমুখ কমলকর্ণিকাভ্যন্তরে কুণ্ডলিনী শক্তি পরমাত্মা সহ সঙ্গমাসক্তা রহিয়াছেন, তাহা হইতে পাটলবর্ণ তেজস্বী আনন্দময় সুধাধারা ক্ষরিত হইতেছে। জীবাত্মা যোগবলে মূলাধার হইতে উর্দ্ধে উত্থিত হইয়া সেই কুলামৃত পান করে এবং পুনর্ব্বার অধোভাগে অবতীর্ণ হইয়া মূলাধারস্থিত ব্রহ্মযোনিতে আসিয়া প্রবিষ্ট হন। এইরূপে সাধক জীবাত্মার ব্রহ্মযোনিতে গমনাগমনরূপী প্রাণায়াম মাত্রাযোগে করিবেন। এইরূপ প্রাণায়াম তিনবার করিতে হয়। মূলাধারপদ্মে ব্রহ্মযোনিগতা কুণ্ডলিনী পরমাত্মায় প্রাণস্বরূপিণী হইয়া রহিয়াছেন। এইপ্রকার যাতায়াতের পরে পুনরায় ঐ জীবাত্মা কালাগ্ন্যাদি শিবাত্মক ব্রহ্মযোনিতে লয় প্রাপ্ত হইতেছেন, এই প্রকার চিন্তা করিবে। ইহাকেই যোনিমুদ্রা কহে। এই মুদ্রা যাবতীয় মুদ্রার মধ্যে প্রধান, ইহার প্রভাবে সাধক যাবতীয় কর্ম্ম সুসিদ্ধ করিতে পারেন।

এতৈঃ পাপৈর্ন লিপ্যেত যোনিমুদ্রানিবন্ধনাৎ ॥ ৪৩ ॥

যে ব্যক্তি যোনিমুদ্রা সাধন করেন, কি ব্রহ্মহত্যা, কি ভ্রূণহত্যা, কি সুরাপান, কি গুরুদারাগমন, কোন পাপই তাঁহাকে স্পর্শ করিতে পারে না ॥ ৪৩ ॥

যানি পাপানি ঘোরাণি উপপাপানি যানি চ।
তানি সর্ব্বাণি নশ্যন্তি যোনিমুদ্রানিবন্ধনাৎ।
তস্মাদভ্যাসনং কুর্য্যাদ্ যদি মুক্তিং সমিচ্ছতি ॥ ৪৪ ॥

ইতি যোনিমুদ্রাফলকথনং।

ধরণীতলে যে সকল দারুণ পাতক বা উপপাতক আছে, এই যোনি-মুদ্রার আচরণ করিলে তৎসমস্তই বিনষ্ট হইয়া যায়। যে ব্যক্তি মুক্তিলাভের কামনা করেন, তিনি ইহার অভ্যাস করিবেন ॥ ৪৪ ॥

ইতি যোনিমুদ্রাফলকথন।

অথ বজ্রোণীমুদ্রাকথনং।

ধরামবষ্টভ্য করয়োস্তলাভ্যাং
ঊর্দ্ধ্বে ক্ষিপেৎ পাদযুগং শিরঃ খে।
শক্তিপ্রবোধায় চিরজীবনায়
বজ্রোণী মুদ্রা মুনয়ো বদন্তি ॥ ৪৫ ॥

ইতি বজ্রোণীমুদ্রাকথনং।

হস্ততলদ্বয় ধরাতলে স্থিরভাবে রাখিয়া ঊর্দ্ধভাগে চরণদ্বয় ও শিরোদেশ সমুত্তোলিত করিবে। ইহাকে বজ্রোণী মুদ্রা কহে। ইহার প্রভাবে শরীরে শক্তিসঞ্চার হয় এবং দীর্ঘজীবন প্রাপ্ত হওয়া যায় ॥ ৪৫ ॥

ইতি বজ্রোণীমুদ্রাকথন।

অথ বজ্রোণীমুদ্রায়াঃ ফলকথনং।

অয়ং যোগো যোগশ্রেষ্ঠো যোগিনাং মুক্তিকারণং।
অয়ং হিতপ্রদো যোগো যোগিনাং সিদ্ধিদায়কঃ ॥ ৪৬ ॥

এই মুদ্রাযোগ যাবতীয় যোগের শ্রেষ্ঠ, ইহা যোগিগণের মুক্তির কারণ, এই যোগ পরম হিতকারী, ইহা যোগিগণকে সিদ্ধি প্রদান করিয়া থাকে। ৪৬।

এতদ্‌যোগপ্রসাদেন বিন্দুসিদ্ধির্ভবেদ্ধ্রুবং।
সিদ্ধে বিন্দৌ মহাযত্নে কিং ন সিদ্ধ্যতি ভূতলে ॥ ৪৭ ॥

এই যোগের প্রসাদে বিন্দুসিদ্ধি হইয়া থাকে অর্থাৎ এই মুদ্রার আচরণ করিলে সাধকের বিন্দুপাত হয় না, তাঁহার বিন্দুধারণশক্তি জন্মিয়া থাকে। বিন্দুসিদ্ধি হইলে ধরাতলে এমন কোন্ কার্য্য আছে, যাহা সিদ্ধ করা না যায় ॥ ৪৭ ॥

ভোগেন মহতা যুক্তো যদি মুদ্রাং সমাচরেৎ।
তথাপি সকলা সিদ্ধিস্তস্য ভবতি নিশ্চিতং ॥ ৪৮ ॥

ইতি বজ্রোণীমুদ্রায়াঃ ফলকথনং।

ভোগযুক্ত ব্যক্তিও যদি এই মুদ্রার আচরণ করেন, তাহা হইলে নিশ্চয়ই তাঁহার সমস্ত সিদ্ধি লাভ হয় ॥ ৪৮ ॥

ইতি বজ্রোণীমুদ্রাফলকথন।

অথ শক্তিচালনীমুদ্রাকথনং।

মূলাধারে আত্মশক্তিঃ কুণ্ডলী পরদেবতা।
শয়িতা ভুজগাকারা সার্দ্ধত্রিবলয়ান্বিতা ॥ ৪৯ ॥

পরদেবতা কুণ্ডলিনী শক্তি সার্দ্ধত্রিবলয়বিশিষ্টা ভুজঙ্গিনীর ন্যায় মূলাধার পদ্মে শায়িতা রহিয়াছেন ॥ ৪৯ ॥

যাবৎ সা নিদ্রিতা দেহে তাবজ্জীবং পশুর্যথা।
জ্ঞানং ন জায়তে তাবৎ কোটিযোগং সমভ্যসেৎ ॥ ৫০ ॥

ঐ কুণ্ডলিনী শক্তি যে পর্য্যন্ত নিদ্রাগত থাকেন, তাবৎকাল কোটি কোটি যোগাভ্যাস করিলেও জীবের জ্ঞানসঞ্চার হয় না, তাবৎকাল জীব পশুর ন্যায় অজ্ঞানে আবৃত থাকে ॥ ৫০ ॥

উদ্ঘাটয়েৎ কবাটঞ্চ যথা কুঞ্চিকয়া হঠাৎ।
কুণ্ডলিন্যা প্রবোধেন ব্রহ্মদ্বারং প্রভেদয়েৎ ॥ ৫১ ॥

যেরূপ কুঞ্চিকা দ্বারা দ্বার সমুদ্ঘাটিত হয়, সেইরূপ কুণ্ডলিনীশক্তিকে প্রবোধিত করিলেই ব্রহ্মদ্বার উদ্ঘাটিত হইয়া থাকে, এইরূপ হইলেই জীবের জ্ঞান সঞ্চার হয় ॥ ৫১ ॥

নাভিং সংবেষ্ট্য বস্ত্রেণ ন চ নগ্নো বহিস্থিতঃ।
গোপনীয়গৃহে স্থিত্বা শক্তিচালনমভ্যসেৎ ॥ ৫২ ॥

বস্ত্র দ্বারা নাভিদেশ বেষ্টন পূর্ব্বক গোপনীয় গৃহে অবস্থিত হইয়া শক্তি-চালনী মুদ্রা অভ্যাস করিবে; কিন্তু নগ্নাবস্থায় বহির্ভাগে অবস্থিত হইয়া এই যোগ সাধন করা উচিত নহে ॥ ৫২ ॥

বিতস্তিপ্রমিতং দীর্ঘং বিস্তারে চতুরঙ্গুলং।
মৃদুলং ধবলং সূক্ষ্মং বেষ্টনাম্বরলক্ষণং।
এবমম্বরযুক্তঞ্চ কটিসূত্রেণ যোজয়েৎ ॥ ৫৩ ॥

বিতস্তিপরিমিত চতুরঙ্গুলবিস্তৃত, সুকোমল, ধবল ও সূক্ষ্ম বস্ত্রদ্বারা নাভি বেষ্টন করিতে হইবে। ঐ বস্ত্রখণ্ডকে কটিসূত্রদ্বারা সংবদ্ধ করিবে। ৫৩

ভস্মনা গাত্রসংলিপ্তং সিদ্ধাসনং সমাচরেৎ।
নাসাভ্যাং প্রাণমাকৃষ্য অপানে যোজয়েদ্বলাৎ ॥ ৫৪ ॥
তাবদাকুঞ্চয়েদ্গুহ্যং শনৈরশ্বিনীমুদ্রয়া।
যাবদ্গচ্ছেৎ সুষুম্নায়াং বায়ুঃ প্রকাশয়েদ্ধঠাৎ ॥ ৫৫ ॥

ভস্মদ্বারা শরীর লেপন পূর্ব্বক সিদ্ধাসনে সমাসীন হইয়া প্রাণবায়ুকে নাসাচ্ছিদ্রদ্বয় দ্বারা সমাকর্ষণ করত সবলে অপান বায়ুর সহিত সংযুক্ত করিবে। যাবৎ বায়ু সুষুম্না নাড়ীর অভ্যন্তরে গমন পূর্ব্বক প্রকাশিত না হয়, তাবৎ অশ্বিনীমুদ্রা দ্বারা ধীরে ধীরে গুহ্যপ্রদেশ আকুঞ্চিত করিবে ।। ৫৪·৫৫ ।

তদা বায়ুপ্রবন্ধেন কুম্ভিকা চ ভুজঙ্গিনী।
বদ্ধশ্বাসস্ততো ভূত্বা ঊর্দ্ধমার্গং প্রপদ্যতে ।। ৫৬ ।।

এই প্রকারে নিশ্বাস রোধ পূর্ব্বক কুম্ভক দ্বারা বায়ু নিরোধ করিলে ভুজঙ্গাকারা কুণ্ডলিনী শক্তি জাগরিতা হইয়া ঊর্দ্ধমার্গে সমুত্থিত হন অর্থাৎ সহস্রদলকমলে পরমাত্মার সহিত সঙ্গত হইয়া থাকেন। ৫৬ ।।

বিনা শক্তিং চালনেন যোনিমুদ্রা ন সিদ্ধ্যতি।
আদৌ চালনমভ্যস্য যোনিমুদ্রাং সমভ্যসেৎ ।। ৫৭ ।।

শক্তিচালনী মুদ্রা ব্যতিরেকে যোনিমুদ্রা সিদ্ধ হয় না, অতএব অগ্রে এই মুদ্রা অভ্যাস করিয়া তৎপরে যোনিমুদ্রা অভ্যাস করিবে ।। ৫৭ ।।

ইতি তে কথিতং চণ্ডকাপালে শক্তিচালনং।
গোপনীয়ং প্রযত্নেন দিনে দিনে সমভ্যসেৎ ।। ৫৮ ।।
ইতি শক্তিচালনীমুদ্রাকথনং।

হে চণ্ডকাপালে ! এই তোমার নিকট শক্তিচালনী মুদ্রা কীর্ত্তন করিলাম। ইহা সযত্নে গোপনে রাখিবে এবং দিন দিন ইহার অভ্যাস করা কর্ত্তব্য ।। ৫৮ ।। (১)

ইতি শক্তিচালনীমুদ্রাকথন।

---

(১) শিবসংহিতাতে শক্তিচালনী মুদ্রার প্রণালী এইরূপ লিখিত আছে যথা—

"আধারকমলে সুপ্তাং চালয়েৎ কুণ্ডলীং দৃঢ়াং।
অপানবায়ুমারুহ্য বলাদাকৃষ্য বুদ্ধিমান্।
শক্তিচালনমুদ্রেয়ং সর্ব্বশক্তিপ্রদায়িনী ।।"

অর্থাৎ কুণ্ডলিনী শক্তি আধারকমলে নিদ্রিতা আছেন, তাঁহাকে জাগরিতা করিয়া সবলে অপান বায়ু আকর্ষণ করিবে। ইহাকেই শক্তিচালনী মুদ্রা কহে। এই মুদ্রা সর্ব্বশক্তি প্রদান করে।

অথ শক্তিচালনীমুদ্রায়াঃ ফলকথনং।

মুদ্রেয়ং পরমা গোপ্যা জরামরণনাশিনী।
তস্মাদভ্যাসনং কার্য্যং যোগিভিঃ সিদ্ধিকাঙ্ক্ষিভিঃ॥ ৫৯॥

এই মুদ্রা পরম গোপনীয়, ইহা দ্বারা জরা ও মৃত্যুর হস্ত হইতে পরিত্রাণ লাভ করা যায়; অতএব সিদ্ধিকাঙ্ক্ষী যোগিগণ ইহার অভ্যাসসাধন করিবেন॥ ৫৯॥

নিত্যং যোঽভ্যসতে যোগী সিদ্ধিস্তস্য করে স্থিতা।
তস্য বিগ্রহসিদ্ধিঃ স্যাদ্রোগাণাং সংক্ষয়ো ভবেৎ॥ ৬০॥

ইতি শক্তিচালনীমুদ্রায়াঃ ফলকথনং।

যে যোগী এই মুদ্রা প্রতিদিন অভ্যাস করেন, সিদ্ধি তাঁহার করতলগত বলিলেই হয়। তাঁহার বিগ্রহসিদ্ধি জন্মে এবং তদীয় রোগরাশি ক্ষয় প্রাপ্ত হয়॥ ৬০॥

ইতি শক্তিচালনীমুদ্রার ফলকথন।

অথ তড়াগীমুদ্রাকথনং।

উদরং পশ্চিমোত্তানং কৃত্বা চ তড়াগাকৃতি।
তাড়াগী সা পরা মুদ্রা জরামৃত্যুবিনাশিনী॥ ৬১॥

ইতি তাড়াগীমুদ্রাকথনং॥

পশ্চিমোত্তান আসনে সমাসীন হইয়া উদরকে তড়াগাকৃতি করত কুম্ভক করিবে। ইহাকেই তড়াগী মুদ্রা কহে। এই মুদ্রা প্রধান মুদ্রা বলিয়া কীর্ত্তিত, ইহাদ্বারা জরা ও মৃত্যু পরাজিত হয়॥ ৬১॥

ইতি তড়াগীমুদ্রাকথন।

অথ মাণ্ডুকীমুদ্রাকথনং।

মুখং সম্মুদ্রিতং কৃত্বা জিহ্বামূলং প্রচালয়েৎ।
শনৈর্গ্রসেদমৃতন্তন্মাণ্ডুকীং মুদ্রিকাং বিদুঃ॥ ৬২॥

ইতি মাণ্ডুকীমুদ্রাকথনং।

বদনবিবর মুদ্রিত করত ঊর্দ্ধদিকে তালুবিবরে জিহ্বার মূলদেশকে পরিচালিত করিবে এবং জিহ্বা দ্বারা ধীরে ধীরে সহস্রদলকমলবিনির্গত সুধাধারা পান করিবে। ইহাকেই মাণ্ডুকী মুদ্রা কহে ॥ ৬২ ॥

ইতি মাণ্ডুকীমুদ্রাকথন।

অথ মাণ্ডুকীমুদ্রায়াঃ ফলকথনং।

বলিতং পলিতং নৈব জায়তে নিত্যযৌবনং।
ন কেশে জায়তে পাকো যঃ কুর্য্যান্নিত্যমাণ্ডুকীং ॥ ৬৩ ॥

ইতি মাণ্ডুকীমুদ্রায়াঃ ফলকথনং।

মাণ্ডুকীমুদ্রা অভ্যাস করিলে শরীরে বলিত বা পলিত সঞ্চার হয় না, কেশের পক্কতা জন্মে না, এবং চিরযৌবন বিদ্যমান থাকে ॥ ৬৩ ॥

ইতি মাণ্ডুকীমুদ্রাফলকথন।

অথ শাম্ভবীমুদ্রাকথনং।

নেত্রাঞ্জনং সমালোক্য আত্মারামং নিরীক্ষয়েৎ।
সা ভবেচ্ছাম্ভবী মুদ্রা সর্ব্বতন্ত্রেষু গোপিতা ॥ ৬৪ ॥

ইতি শাম্ভবীমুদ্রাকথনং।

ভ্রূদ্বয়ের মধ্যস্থানে স্থির দৃষ্টি করত একান্তমনে চিন্তাযোগে পরমাত্মাকে নিরীক্ষণ করিবে। ইহারই নাম শাম্ভবী মুদ্রা। এই মুদ্রা সর্ব্বতন্ত্রেই গোপনীয়া বলিয়া কির্ত্তিত ॥ ৬৪ ॥

ইতি শাম্ভবীমুদ্রাকথন।

অথ শাম্ভবীমুদ্রায়াঃ ফলকথনং।

বেদশাস্ত্রপুরাণানি সামান্যগণিকা ইব।
ইয়ন্তু শাম্ভবী মুদ্রা গুপ্তা কুলবধূরিব ॥ ৬৫ ॥

কি বেদ, কি পুরাণ সমস্ত শাস্ত্রই সামান্য গণিকার ন্যায় প্রকাশিত, কিন্তু এই শাম্ভবী মুদ্রা কুলবধূর ন্যায় অতীব গোপনীয়া ॥ ৬৫।

স এব আদিনাথশ্চ স চ নারায়ণঃ স্বয়ং।

স চ ব্রহ্মা সৃষ্টিকারী যো মুদ্রাং বেত্তি শাম্ভবীং ॥ ৬৬॥

যিনি এই শাম্ভবী মুদ্রা পরিজ্ঞাত আছেন, তিনি আদিনাথতুল্য, তিনিই স্বয়ং নারায়ণ স্বরূপ এবং তিনিই সৃষ্টিকর্ত্তা ব্রহ্মা স্বরূপ ॥ ৬৬ ॥

সত্যং সত্যং পুনঃ সত্যং সত্যমুক্তং মহেশ্বরঃ।

শাম্ভবীং যো বিজানীয়াৎ স চ ব্রহ্ম ন চান্যথা ॥ ৬৭ ॥

ইতি শাম্ভবীমুদ্রায়াঃ ফলকথনং।

যে ব্যক্তি এই শাম্ভবী মুদ্রা পরিজ্ঞাত আছেন, তিনি মূর্ত্তিমান্ ব্রহ্ম-স্বরূপ সন্দেহ নাই, এই কথা সত্য, মহেশ্বর সত্য করিয়া এই বাক্য নির্দ্দেশ করিয়াছেন ॥ ৬৭ ॥

ইতি শাম্ভবীমুদ্রাফলকথন।

অথ পঞ্চধারণামুদ্রাকথনং।

কথিতা শাম্ভবী মুদ্রা শৃণুষ্ব পঞ্চধারণাং।

ধারণানি সমাসাদ্য কিং ন সিধ্যতি ভূতলে ॥ ৬৮ ॥

শাম্ভবীমুদ্রা বর্ণিত হইল, অধুনা পঞ্চবিধ ধারণামুদ্রা কথিত হইতেছে, শ্রবণ কর। এই পঞ্চবিধ ধারণামুদ্রা সিদ্ধ হইলে জগতীতলে এমন কোন বিষয়ই নাই যাহা সিদ্ধ করা না যায় ॥ ৬৮ ॥

অনেন নরদেহেন স্বর্গেষু গমনাগমং।

মনোগতির্ভবেত্তস্য খেচরত্বং ন চান্যথা ॥ ৬৯ ॥

পঞ্চবিধ ধারণামুদ্রা সিদ্ধ হইলে তৎপ্রভাবে মানবদেহেতেই স্বর্গপুরে যাতায়াত করিতে পারা যায় এবং মনোগতি ও খেচরত্ব লাভ হইয়া থাকে। (পঞ্চবিধ ধারণামুদ্রা পূর্ব্বেই কথিত হইয়াছে যথা——পার্থিবী, আম্ভসী, বায়বী, আগ্নেয়ী ও আকাশী)॥ ৬৯॥

অথ পার্থিবীধারণামুদ্রাকথনং।

যত্তত্ত্বং হরিতালদেশরচিতং ভৌমং লকারান্বিতং
বেদাস্রং কমলাসনেন সহিতং কৃত্বা হৃদি স্থায়িনং।
প্রাণাংস্তত্র বিনীয় পঞ্চঘটিকাং চিত্তান্বিতাং ধারয়ে-
দেষা স্তম্ভকরী ক্ষিতিজয়ং কুর্য্যাদধোধারণা॥ ৭০॥

ইতি পার্থিবীধারণামুদ্রাকথনং।

পৃথিবীতত্ত্বের বর্ণ হরিতালের ন্যায়, লকার ইহার বীজ, আকৃতি চতুষ্কোণবিশিষ্ট এবং ব্রহ্মা ইহার দেবতা। যোগপ্রভাবে ঐ পৃথ্বীতত্ত্বকে হৃদয়মধ্যে সমুদিত করাইতে হইবে এবং চিত্তের সহিত ঐ হৃদয়দেশে সংযত করত প্রাণানিলকে সমাকর্ষণ করিয়া পঞ্চঘটিকাপর্য্যন্ত কুম্ভকযোগে ধারণ করিবে। ইহাকেই পার্থিবীধারণামুদ্রা কহে। অধোধারণামুদ্রা ইহার অপর নাম। যোগী ব্যক্তি এই ধারণা অভ্যাস করিলে ইহার প্রভাবে পৃথ্বীজয় করিতে পারেন। ইহার তাৎপর্য্য এই যে, পৃথ্বীসম্বন্ধীয় কোনরূপ ঘটনায় তাঁহাকে মৃত্যুমুখে পতিত হইতে হয়না॥ ৭০॥ (১)

ইতি পার্থিবীধারণামুদ্রাকথন।

---

(১) মতান্তরে পার্থিবী ধারণামুদ্রার প্রণালী এইরূপ লিখিত আছে যথা——

"পৃথিবীধারণাৎ বক্ষ্যে পার্থিবেভ্যো ভয়াপহং।
নাভেরধো গুদস্যোর্দ্ধ্বে ঘটিকাং পঞ্চধারয়েৎ।
বায়ুং ততো ভবেৎ পৃথ্বীধারণং তদ্ভয়াপহং।
পৃথিবীসম্বরাত্মাসা ন মৃত্যুর্যোগিনো ভবেৎ॥"

অথ পার্থিবীধারণামুদ্রায়াঃ ফলকথনং।

পার্থিবী ধারণামুদ্রাং যঃ করোতি নিত্যশঃ।
মৃত্যুঞ্জয়ঃ স্বয়ং সোপি স সিদ্ধো বিচরেদ্ ভুবি ॥ ৭১ ॥
ইতি পার্থিবীধারণামুদ্রায়াঃ ফলকথনং।

যে ব্যক্তি প্রতিদিন এই পার্থিবীধারণামুদ্রার আচরণ করেন, তিনি সাক্ষাৎ মৃত্যুঞ্জয় সদৃশ হন এবং তিনি সিদ্ধ হইয়া ক্ষিতিতলে বিচরণ করেন ॥ ৭১ ॥

ইতি পার্থিবীধারণামুদ্রা ফলকথন।

অথ আম্ভসীধারণামুদ্রাকথনং।

শঙ্খেন্দুপ্রতিমঞ্চ কুন্দধবলং তত্ত্বং কিলালং শুভং
তৎপীযূষবকারবীজসহিতং যুক্তং সদা বিষ্ণুনা।
প্রাণাংস্তত্র বিনীয় পঞ্চঘটিকাং চিত্তান্বিতাং ধারয়েদেষা
দুঃসহতাপহরণী স্যাদাম্ভসী ধারণা ॥ ৭২ ॥
ইতি আম্ভসীধারণামুদ্রাকথনং।

জলতত্ত্বের বর্ণ শঙ্খ, শশী ও কুন্দবৎ ধবল, ইহার আকৃতি চন্দ্রবৎ, বকার ইহার বীজ, বিষ্ণু ইহার দেবতা। যোগপ্রভাবে হৃদয়মধ্যে এই জলতত্ত্বের উদয় করাইবে এবং প্রাণবায়ু সমাকর্ষণ করত একাগ্রচিত্তে পঞ্চ ঘটিকা যাবৎ কুম্ভকদ্বারা ধারণ করিতে হইবে। ইহাকেই আম্ভসী মুদ্রা কহে। এই মুদ্রা অভ্যাস করিলে সলিলমধ্যে মরণের আশঙ্কা থাকে না এবং অসহ্য ভবসন্তাপ দূরে পলায়ন করে ॥ ৭২ ॥ (১)

ইতি আম্ভসীধারণামুদ্রাকথন।

---

(১) অন্য তন্ত্রে আম্ভসী ধারণামুদ্রার প্রণালী এইরূপ বর্ণিত আছে যথা—

"নাভিস্থানে ততো বায়ুং ধারয়েৎ পঞ্চ ঘটিকাং।
ততো জলভয়ং নাস্তি জলমৃত্যুর্ন যোগিনঃ ॥"

অর্থাৎ কুম্ভক দ্বারা নাভিদেশে প্রাণবায়ুকে পঞ্চ ঘটিকা যাবৎ ধারণ করিবে, ইহাকেই আম্ভসী মুদ্রা কহে। এই মুদ্রা সাধন করিলে জলভয় থাকে না এবং সলিলে কদাপি যোগীর মৃত্যু সংঘটিত হয় না।

অথ আম্ভসীমুদ্রায়া ফলকথনং।

আম্ভসীং পরমাং মুদ্রাং যো জানাতি যোগবিৎ।
জলে চ গভীরে ঘোরে মরণং তস্য নো ভবেৎ॥ ৭৩॥

যে যোগবিৎ সাধক এই আম্ভসীমুদ্রা পরিজ্ঞাত আছেন, ভীষণ গভীর সলিলমধ্যে নিপতিত হইলেও তাঁহার মৃত্যু সংঘটিত হয় না॥ ৭৩॥

ইয়ন্তু পরমা মুদ্রা গোপনীয়া প্রযত্নতঃ।
প্রকাশাৎ সিদ্ধিহানিঃ স্যাৎ সত্যং বচ্মি চ তত্ত্বতঃ॥ ৭৪॥

ইতি আম্ভসীমুদ্রায়াঃ ফলকথনং।

এই আম্ভসীমুদ্রা পরম শ্রেষ্ঠ মুদ্রা বলিয়া কীর্ত্তিত, ইহা সযত্নে গোপন রাখিবে, আমি সত্য করিয়া বলিতেছি, ইহা প্রকাশ করিলে সিদ্ধিহানি হয়॥ ৭৪॥

ইতি আম্ভসীমুদ্রার ফলকথন।

অথ আগ্নেয়ীধারণামুদ্রাকথনং।

যন্নাভিস্থিতমিন্দ্রগোপসদৃশং বীজং ত্রিকোণান্বিতং
তত্ত্বং তেজোময়ং প্রদীপ্তমরুণং রুদ্রেণ যৎসিদ্ধিদং।
প্রাণাংস্তত্র বিনীয় পঞ্চ ঘটিকাং চিত্তান্বিতাং ধারয়ে-
দেষা কালগভীরভীতিহরণী বৈশ্বানরী ধারণা॥ ৭৫॥

ইতি আগ্নেয়ীধারণামুদ্রাকথনং।

নাভিস্থল অগ্নিতত্ত্বের স্থান, ইহার বর্ণ ইন্দ্রগোপকীট সদৃশ রক্ত; রকার ইহার বীজ, ইহার আকৃতি ত্রিকোণ এবং রুদ্র ইহার দেবতা। এই তত্ত্ব তেজঃপুঞ্জশালী, দীপ্তিমান্ ও সিদ্ধিদায়ক। যোগবলে এই অগ্নিতত্ত্বের

উদয় করাইয়া একাগ্রচিত্তে পঞ্চ ঘটিকা যাবৎ কুম্ভকযোগে প্রাণবায়ু ধারণ করিবে। ইহারই নাম আগ্নেয়ী ধারণা মুদ্রা। ইহার অভ্যাস করিলে সংসার-ভয় দূরীভূত হয় এবং হুতাশনে সাধকের মৃত্যু সংঘটিত হয় না। ৭৫॥ (১)

ইতি অগ্নেয়ীধারণামুদ্রাকথন।

অথ আগ্নেয়ীধারণামুদ্রায়াঃ ফলকথনং।

প্রদীপ্তে জ্বলিতে বহ্নৌ যদি পততি সাধকঃ।
এতন্মুদ্রাপ্রসাদেন স জীবতি ন মৃত্যুভাক্॥ ৭৬॥

ইতি আগ্নেয়ীধারণামুদ্রায়াঃ ফলকথনং।

যদি সাধক প্রদীপ্ত বহ্নিমধ্যেও নিপতিত হন, তাহাহইলে এই মুদ্রার প্রসাদে জীবিত থাকিবেন, তাঁহাকে কদাচ কালগ্রাসে নিপতিত হইতে হইবে না॥ ৭৬॥

ইতি আগ্নেয়ী ধারণামুদ্রার ফলকথন।

অথ বায়বীধারণামুদ্রাকথনং।

যদ্ভিন্নাঞ্জনপুঞ্জসন্নিভমিদং ধূম্রাবভাসং পরং
তত্ত্বং সত্ত্বময়ং যকারসহিতং যত্রেশ্বরো দেবতা।
প্রাণাংস্তত্র বিনীয় পঞ্চঘটিকাং চিত্তান্বিতাং ধারয়ে-
দেষা খে গমনং করোতি যমিনাং স্যাদ্বায়বী ধারণা॥ ৭৭॥

ইতি বায়বীধারণামুদ্রাকথনং।

---

(১) তন্ত্রান্তরে এই মুদ্রার প্রণালী যেরূপ লিখিত আছে, তাহা এস্থলে উদ্ধৃত হইল, যথা—

"নাভ্যূর্দ্ধমণ্ডলে বায়ুং ধারয়েৎ পঞ্চঘটিকাং।
আগ্নেয়ী ধারণা সেয়ং ন মৃত্যুস্তস্য বহ্নিনা।
ন দহ্যতে শরীরং হি প্রদীপ্তে বহ্নিকুণ্ডকে॥"

অর্থাৎ পঞ্চঘটিকা পর্য্যন্ত কুম্ভকযোগে নাভির ঊর্দ্ধভাগে প্রাণবায়ুকে ধারণ করিবে। ইহাকেই আগ্নেয়ী ধারণা কহে। এই মুদ্রার আচরণ করিলে অগ্নিমধ্যে মৃত্যুভয় থাকে না। যদি সাধক প্রদীপ্ত বহ্নিকুণ্ডে নিক্ষিপ্ত হন, তথাপি তাঁহার দেহ দগ্ধীভূত হইবে না।

বায়ুতত্ত্বের বর্ণ মর্দ্দিত অঞ্জন ও ধূমের ন্যায় কৃষ্ণবর্ণ, যকার ইহার বীজ এবং ঈশ্বর ইহার দেবতা। এই তত্ত্ব সত্ত্বগুণময়। যোগপ্রভাবে এই বায়ুতত্ত্বকে উদিত করাইয়া একাগ্রচিত্তে কুম্ভকদ্বারা প্রাণবায়ু সমাকর্ষণ পূর্ব্বক পঞ্চঘটিকাযাবৎ ধারণ করিবে। ইহারই নাম বায়বী ধারণামুদ্রা। এই মুদ্রার আচরণ করিলে বায়ু হইতে কদাচ মৃত্যু সংঘটিত হয় না এবং সাধক শূন্য বিচরণ করিবার শক্তি প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৭৭ ॥ (১)

ইতি বায়বীধারণামুদ্রাকথন।

অথ বায়বীধারণামুদ্রায়াঃ ফলকথনং।

ইয়ন্তু পরমা মুদ্রা জরামৃত্যুবিনাশিনী।
বায়ুনা ম্রিয়তে নাপি খে গতিপ্রদায়িনী ॥ ৭৮ ॥

এই মুদ্রা শ্রেষ্ঠমুদ্রা বলিয়া অভিহিত, ইহাদ্বারা জরা ও মৃত্যু বিনাশ পায়, যে ব্যক্তি ইহার আচরণ করেন, বায়ুতে তাঁহার কদাচ মৃত্যু হয় না এবং এই মুদ্রা গগনে বিচরণশক্তি প্রদান করে ॥ ৭৮ ॥

শঠায় ভক্তিহীনায় ন দেয়া যস্যকস্যচিৎ।
দত্তে চ সিদ্ধিহানিঃ স্যাৎ সত্যং বচি চ চণ্ড তে ॥ ৭৯ ॥

ইতি বায়বীধারণামুদ্রায়াঃ ফলকথনং।

---

(১) বায়বীধারণামুদ্রার প্রণালী মতান্তরে এইরূপ বর্ণিত আছে, যথা—

"নাভি ভ্রুবোর্হি মধ্যে তু প্রাদেশদ্বয়সম্মিতে।
ধারয়েৎ পঞ্চঘটিকাং বায়ুং সৈষ হি বায়বী।
ধারণাত্তস্য বায়োস্তু যোগিনো ন ভয়ং ভবেৎ ॥"

অর্থাৎ নাভি ও ভ্রূর মধ্যে প্রাদেশদ্বয়পরিমিত স্থানে পঞ্চ ঘটিকা যাবৎ কুম্ভকদ্বারা প্রাণবায়ু ধারণ করিবে। ইহাকেই বায়বী ধারণা মুদ্রা কহে। এইরূপ বায়ু ধারণ করিলে যোগিকে কোনরূপ ভয়ে নিপতিত হইতে হয় না।

যে ব্যক্তি শঠ ও ভক্তিহীন, তাহাকে কদাচ এই মুদ্রা প্রদান করিবে না। হে চণ্ডকপালে ! আমি তোমার নিকট সত্য করিয়া বলিতেছি, শঠ বা ভক্তিহীন ব্যক্তিকে এই মুদ্রা প্রদান করিলে সিদ্ধি হানি হইয়া যায়॥ ৭৯॥

ইতি বায়বীধারণামুদ্রার ফলকথনং।

অথ আকাশীধারণামুদ্রাকথনং।

যৎসিন্ধৌ বরশুদ্ধবারিসদৃশং ব্যোমং পরং ভাসিতং
তত্ত্বং দেবসদাশিবেন সহিতং বীজং হকারান্বিতং।
প্রাণাংস্তত্র বিনীয় পঞ্চঘটিকাং চিত্তান্বিতাং ধারয়ে-
দেষা মোক্ষকবাটভেদনকরী কুর্য্যান্নভোধারণা॥ ৮০॥

ইতি আকাশীধারণ মুদ্রাকথনং।

ইতি পঞ্চধারণামুদ্রা।

আকাশতত্ত্বের বর্ণ বিশুদ্ধ সাগরবারির ন্যায়, সদাশিব ইহার দেবতা এবং হকার ইহার বীজ। এই আকাশতত্ত্বকে যোগপ্রভাবে উদিত করিয়া একাগ্রমনে প্রাণবায়ু সমাকর্ষণ করত পঞ্চঘটিকা যাবৎ কুম্ভকযোগে ধারণ করিবে। ইহাকেই আকাশীধারণামুদ্রা কহে। ইহা সাধন করিলে দেবত্ব ও মুক্তিলাভ হয়॥ ৮০ (১)

ইতি আকাশীধারণামুদ্রাকথন।

---

(১) তন্ত্রান্তরে আকাশীধারণামুদ্রা এইরূপ বর্ণিত আছে যথা——

"ভ্রূমধ্যাদুপরিষ্টাত্তু ধার্য্য যৎ পঞ্চনাড়িকাং
বায়ুং যোগী প্রযত্নেন সেয়মাকাশীধারণা।
আকাশধারণং কুর্ব্বন মৃত্যুং জয়তি তত্ত্বতঃ।
যত্র তত্র স্থিতো যোগী সুখমত্যন্তমশ্নুতে॥"

অর্থাৎ যোগী পঞ্চ ঘটিকা পর্য্যন্ত যত্নসহকারে ভ্রূমধ্যে কুম্ভকযোগে প্রাণবায়ুকে ধারণ করিবে। ইহাকেই আকাশীধারণা মুদ্রা কহে। এই মুদ্রার প্রভাবে মৃত্যুকে জয় করা যায় এবং যোগী যেখানেই কেন অবস্থিত করুন না, সেই স্থানেই পরমসুখ প্রাপ্ত হন।

অথ আকাশীধারণামুদ্রায়াঃ ফলকথনং।

আকাশীধারণাং মুদ্রাং যো বেত্তি স যোগবিৎ।
ন মৃত্যুর্জায়তে তস্য প্রলয়ে নাবসীদতি ॥ ৮১ ॥

ইতি আকাশীধারণামুদ্রায়াঃ ফলকথনং।

ইতি পঞ্চধারণামুদ্রা।

যে ব্যক্তি আকাশীধারণামুদ্রা অবগত আছেন, তিনিই পরম যোগবেত্তা বলিয়া অভিহিত। তাঁহাকে কিছুতেই মৃত্যুমুখে নিপতিত হইতে হয় না, অর্থাৎ তিনি ইচ্ছামৃত্যু হইয়া থাকেন এবং তিনি প্রলয়কালেতেও অবসন্ন হন না ॥ ৮১ ॥ (১)

ইতি আকাশীধারণমুদ্রার ফলকথন।

ইতি পঞ্চধারণামুদ্রা।

---

(১) পঞ্চধারণামুদ্রার ফল শিবসংহিতাতে এইরূপ লিখিত আছে যথা—

"মেধাবী পঞ্চভূতানাং ধারণাং যঃ সমভ্যসেৎ।
শতব্রহ্মাগতেনাপি মৃত্যুস্তস্য ন বিদ্যতে।
এবঞ্চ ধারণাঃ পঞ্চ কুর্য্যাদ যোগী বিধানতঃ।
ততো দৃঢ়শরীরস্য মৃত্যুবস্য ন বিদ্যতে।
ইত্যেবং পঞ্চভূতানাং ধারণং যঃ সমভ্যসেৎ।
ব্রহ্মণঃ প্রলয়ে বাপি তস্য মৃত্যুর্ন বিদ্যতে ॥"

অর্থাৎ যে মেধাবী ব্যক্তি পঞ্চধারণা অভ্যাস করেন, শত ব্রহ্মাপতন হইলেও তাঁহাকে মৃত্যুমুখে নিপতিত হইতে হয় না। অতএব সাধক বিধানানুসারে পঞ্চবিধ ধারণামুদ্রার আচরণ করিবেন। ইহার প্রভাবে শরীর দৃঢ় হয় এবং মৃত্যু পরাজিত হইয়া থাকে। যে ব্যক্তি এই পঞ্চভূত ধারণা মুদ্রা অভ্যাস করেন, প্রলয় সময়েও তিনি জীবিত থাকেন।

অথ অশ্বিনীমুদ্রাকথনং।

আকুঞ্চয়েদ্‌ গুদদ্বারং প্রকাশয়েৎ পুনঃ পুনঃ।
সা ভবেদশ্বিনী মুদ্রা শক্তিপ্রবোধকারিণী ॥ ৮২ ॥

ইতি অশ্বিনীমুদ্রাকথনং।

পুনঃ পুনঃ গুহ্যদ্বার আকুঞ্চন ও প্রসারণ করিবে। ইহারই নাম অশ্বিনী মুদ্রা। এই মুদ্রা শক্তিপ্রবোধকারিণী বলিয়া অভিহিত ॥ ৮ ॥

ইতি অশ্বিনীমুদ্রাকথন।

অথ অশ্বিনীমুদ্রায়াঃ ফলকথনং।

অশ্বিনী পরমা মুদ্রা গুহ্যরোগবিনাশিনী।
বলপুষ্টিকরী চৈব অকালমরণং হরেৎ ॥ ৮৩ ॥

ইতি অশ্বিনীমুদ্রায়াঃ ফলকথনং।

এই পরমশ্রেষ্ঠ অশ্বিনীমুদ্রার প্রভাবে গুহ্যরোগ বিনাশ প্রাপ্ত হয়, বল ও পুষ্টি সাধন করে এবং ইহার প্রসাদে অকালে মৃত্যুমুখে পতিত হইতে হয় না ॥ ৮৩ ॥

ইতি অশ্বিনীমুদ্রার ফলকথন।

অথ পাশিনীমুদ্রাকথনং।

কণ্ঠপৃষ্ঠে ক্ষিপেৎ পাদৌ পাশবদ্দৃঢ়বন্ধনং।
সা এব পাশিনী মুদ্রা শক্তিপ্রবোধকারিণী ॥ ৮৪ ॥

ইতি পাশিনীমুদ্রাকথনং।

পাদদ্বয় কণ্ঠের দিক্‌ দিয়া পৃষ্ঠে নিক্ষেপ করত পশ্চাৎ দৃঢ়রূপে বন্ধন করিতে হইবে। ইহারই নাম পাশিনী মুদ্রা। এই মুদ্রা শক্তিপ্রবোধকারিণী ॥ ৮৪ ॥

ইতি পাশিনীমুদ্রাকথন।

অথ পাশিনীমুদ্রায়াঃ ফলকথনং।

পাশিনী মহতী মুদ্রা বলপুষ্টিবিধায়িনী।
সাধনীয়া প্রযত্নেন সাধকৈঃ সিদ্ধিকাঙ্ক্ষিভিঃ ॥ ৮৫ ॥

ইতি পাশিনীমুদ্রায়াঃ ফলকথনং।

পাশিনী পরম শ্রেষ্ঠ মুদ্রা, ইহা দ্বারা বল ও পুষ্টি সাধন হইয়া থাকে, অতএব সিদ্ধিকাঙ্ক্ষী সাধকেরা সযত্নে ইহার সাধনা করিবেন ॥ ৮৫ ॥

ইতি পাশিনীমুদ্রার ফলকথন।

অথ কাকীমুদ্রাকথনং।

কাকচঞ্চুবদাস্যেন পিবেদ্বায়ুং শনৈঃ শনৈঃ।
কাকীমুদ্রা ভবেদেষা সর্ব্বরোগবিনাশিনী ॥ ৮৬ ॥

ইতি কাকীমুদ্রাকথনং।

স্বীয় আনন কাকের ঠোঁটের ন্যায় করিয়া ধীরে ধীরে বায়ু পান করিতে হইবে। ইহারই নাম কাকীমুদ্রা। এই মুদ্রার প্রভাবে যাবতীয় রোগব্যাধি বিনাশ প্রাপ্ত হয় ॥ ৮৬ ॥

ইতি কাকীমুদ্রাকথন।

অথ কাকীমুদ্রায়াঃ ফলকথনং।

কাকীমুদ্রা পরা মুদ্রা সর্ব্বতন্ত্রেষু গোপিতা।
অস্যাঃ প্রসাদমাত্রেণ কাকবৎ নীরোগীভবেৎ ॥ ৮৭ ॥

ইতি কাকীমুদ্রায়াঃ ফলকথনং।

এই পরম শ্রেষ্ঠ কাকী মুদ্রা সর্ব্বতন্ত্রেই গোপনীয় বলিয়া কথিত। ইহার প্রসাদে কাকবৎ নীরোগী হওয়া যায় ॥ ৮৭ ॥

ইতি কাকীমুদ্রার ফলকথন।

অথ মাতঙ্গিনীমুদ্রাকথনং।

কণ্ঠমগ্নে জলে স্থিত্বা নাসাভ্যাং জলমাহরেৎ।
মুখান্নির্গময়েৎ পশ্চাৎ পুনর্ব্বক্ত্রেণ চাহরেৎ ॥ ৮৮ ॥
নাসাভ্যাং রেচয়েৎ পশ্চাৎ কুর্য্যাদেবং পুনঃ পুনঃ।
মাতঙ্গিনী পরা মুদ্রা জরামৃত্যুবিনাশিনী ॥ ৮৯ ॥

ইতি মাতঙ্গিনীমুদ্রাকথনং।

কণ্ঠমগ্ন সলিল অবস্থিতি পূর্ব্বক প্রথমতঃ নাসিকাদ্বারা জল গ্রহণ করত মুখ দিয়া বিনিক্রান্ত করিয়া ফেলিবে। অনন্তর আবার মুখ দিয়া জল গ্রহণ পূর্ব্বক নাসা দ্বারা বহির্গত করিতে হইবে। পুনঃ পুনঃ এইরূপ আচরণ করিবে। ইহাকেই মাতঙ্গিনী মুদ্রা কহে। এই মুদ্রার প্রসাদে জরা ও মৃত্যু সাধককে আক্রমণ করিতে পারে না ॥ ৮৮—৮৯ ॥

ইতি মাতঙ্গিনীমুদ্রাকথন।

অথ মাতঙ্গিনীমুদ্রায়াঃ ফলকথনং।

বিরলে নির্জ্জনে দেশে স্থিত্বা চৈকাগ্রমানসঃ।
কুর্য্যান্মাতঙ্গিনীং মুদ্রাং মাতঙ্গ ইব জায়তে ॥ ৯০ ॥

নির্জ্জন স্থানে সমাসীন হইয়া একাগ্রচিত্তে এই মাতঙ্গিনী মুদ্রার আচরণ করিবে। এই মুদ্রার আচরণ করিলে সাধক মাতঙ্গবৎ বলশালী হইয়া থাকেন ॥ ৯০ ॥

যত্র তত্র স্থিতো যোগী সুখমত্যন্তমশ্নুতে।
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন সাধয়েৎ মুদ্রিকাং পরাং ॥ ৯১ ॥

ইতি মাতঙ্গিনীমুদ্রায়াঃ ফলকথনং।

যোগী যে কোন স্থানেই অবস্থান করুন্ না কেন, এই মুদ্রার প্রসাদে পরম সুখলাভ করিয়া থাকেন। অতএব সর্ব্ব প্রযত্নে এই মুদ্রার আচরণ করিবে ॥ ৯১ ॥

ইতি মাতঙ্গিনীমুদ্রার ফলকথন।

অথ ভুজঙ্গিনীমুদ্রাকথনং।

বক্ত্রং কিঞ্চিৎ সুপ্রসার্য্য চানিলং গলয়া পিবেৎ।
সা ভবেদ্ ভুজগী মুদ্রা জরামৃত্যুবিনাশিনী।। ৯২ ।।

ইতি ভুজঙ্গিনীমুদ্রাকথনং।

বদন কিঞ্চিৎ প্রসারিত করত গলা দ্বারা বায়ু পান করিতে হইবে। ইহাকেই ভুজঙ্গিনী মুদ্রা কহে। এই মুদ্রা জরা ও মৃত্যু বিনাশ করে।। ৯২ ।।

ইতি ভুজঙ্গিনীমুদ্রাকথন।

অথ ভুজঙ্গিনীমুদ্রায়াঃ ফলকথনং।

যাবচ্চ উদরে রোগমজীর্ণাদি বিশেষতঃ।
তৎ সর্ব্বং নাশয়েদাশু যত্র মুদ্রা ভুজঙ্গিনী।। ৯৩ ।।

ইতি ভুজঙ্গিনীমুদ্রায়াঃ ফলকথনং।

উদরমধ্যে অজীর্ণ প্রভৃতি যে কোন রোগ বিদ্যমান থাকে, এই ভুজঙ্গিনী মুদ্রার প্রসাদে অবিলম্বে তৎসমস্তই ধ্বংসপ্রাপ্ত হইয়া যায়।। ৯৩ ।।

ইতি ভুজঙ্গিনীমুদ্রার ফলকথন।

অথ মুদ্রাণাং ফলকথনং।

ইদন্তু মুদ্রাপটলং কথিতং চণ্ডকপালে।
বল্লভং সর্ব্বসিদ্ধানাং জরামরণনাশনং।। ৯৪ ।।

হে চণ্ডকপালে। এই তোমার নিকট যাবতীয় মুদ্রার বিষয় বর্ণন করিলাম। ইহাদ্বারা জরা ও মৃত্যু বিনাশ প্রাপ্ত হয় এবং ইহা যাবতীয় সিদ্ধগণেরই প্রিয়।। ৯৪ ।।

শঠায় ভক্তিহীনায় ন দেয়ং যস্য কস্যচিৎ।
গোপনীয়ং প্রযত্নেন দুর্ল্লভং মরুতামপি।। ৯৫ ।।

যে ব্যক্তি শঠ ও ভক্তিহীন তাহাকে কদাচ এই সকল মুদ্রা প্রদান করিবে না, যাহাকে তাহাকে ইহা প্রদান করা সমুচিত নহে, ইহা সযত্নে গোপনে রাখিবে, এই সকল মুদ্রা দেবগণের পক্ষেও দুর্লভ ।। ৯৫ ।।

ঋজবে শান্তচিত্তায় গুরুভক্তিপরায় চ।
কুলীনায় প্রদাতব্যং ভোগমুক্তিপ্রদায়কং ।। ৯৬ ।।

এই মুদ্রাসমূহ ভোগ ও মুক্তি প্রদান করে, যে ব্যক্তি ঋজু, শান্তচিত্ত, গুরুভক্তিপরায়ণ ও কুলীন, তাহাকেই ইহা প্রদান করিবে ।। ৯৬ ।।

মুদ্রাণাং পটলং হ্যেতৎ সর্ব্বব্যাধিবিনাশনং ।
নিত্যমভ্যাসশীলস্য জঠরাগ্নিবিবর্দ্ধনং ।। ৯৭ ।।

এই মুদ্রাসকল সর্ব্বব্যাধি বিনাশ করে । যে ব্যক্তি প্রতিদিন ইহা অভ্যাস করেন, তাঁহার জঠরাগ্নি প্রবর্দ্ধিত হইয়া থাকে ।। ৯৭ ।।

তস্য ন জায়তে মৃত্যুর্নাস্য জরাদিকং তথা ।
নাগ্নিজলভয়ং তস্য বায়োরপি কুতো ভয়ং ।। ৯৮ ।।

যে ব্যক্তি মুদ্রা সাধন করেন, কি মৃত্যু কি জরা তাঁহাকে আক্রমণ করিতে পারে না, কি অগ্নিভয়, কি জলভয়, কি বায়ুভয় কিছুতেই তাঁহার ভয় সঞ্চার হইবার সম্ভব নাই ।। ৯৮ ।।

কাসঃ শ্বাসঃ প্লীহা কুষ্ঠং শ্লেষ্মরোগাংশ্চ বিংশতিঃ ।
মুদ্রাণাং সাধনাচ্চৈব বিনশ্যন্তি ন সংশয়ঃ ।। ৯৯ ।।

মুদ্রা সাধন করিলে তৎপ্রসাদে কাস, শ্বাস, প্লীহা, কুষ্ঠ, এবং বিংশতিবিধ শ্লেষ্মারোগ সমস্তই বিনাশ প্রাপ্ত হইয়া থাকে ।। ৯৯ ।।

বহুনা কিমিহোক্তেন সারং বচ্মি চ চণ্ড তে।
নাস্তি মুদ্রাসমং কিঞ্চিৎ সিদ্ধিদং ক্ষিতিমণ্ডলে॥ ১০০॥

ইতি মুদ্রাণাং ফলকথনং।

ইতি শ্রীঘেরণ্ডসংহিতায়াং ঘেরণ্ডচণ্ডসংবাদে ঘটস্থ-যোগপ্রকরণে মুদ্রাপ্রয়োগো নাম তৃতীয়োপদেশঃ।

---

হে চণ্ড। তোমার নিকট আর অধিক কি বলিব, এইমাত্র সার জানিও যে, ধরাতলে মুদ্রার সমান সিদ্ধিপ্রদ আর কিছুই নাই॥ ১০০॥

ইতি তৃতীয়োপদেশ সমাপ্ত।

---

## চতুর্থোপদেশঃ।

ঘেরণ্ড উবাচ।

অথাতঃ সংপ্রবক্ষ্যামি প্রত্যাহারকমুত্তম্।
যস্য বিজ্ঞানমাত্রেণ কামাদিরিপুনাশনং॥ ১॥

ঘেরণ্ড কহিলেন। অতঃপর অত্যুত্তম প্রত্যাহার যোগ বলিতেছি। ইহা অবগত হইলে কাম ক্রোধ, লোভ, মোহ, মদ ও মাৎসর্য্য এই ছয় রিপু বিনাশ প্রাপ্ত হইয়া থাকে॥ ১॥

ততস্ততো নিয়ম্যৈতদাত্মন্যেব বশং নয়েৎ॥ ২॥

চিত্ত যে যে বিষয়ে চঞ্চল হইয়া ভ্রমণ করে, প্রত্যাহার প্রসাদে তত্তৎবিষয় হইতে মন প্রতিনিবৃত্ত হইয়া আত্মার বশতাপন্ন হয়॥ ২॥

পুরস্কারং তিরস্কারং সুশ্রাব্যং ভাবমায়কং।
মনস্তস্মান্নিয়ম্যৈতদাত্মন্যেব বশং নয়েৎ॥ ৩॥

কি পুরস্কার, কি তিরস্কার, কি সুশ্রাব্য, কি অশ্রাব্য, যে কোন বিষয়েই হউক্ না কেন, ইহার প্রসাদে মন প্রতিনিবৃত্ত হইয়া আত্মাতে বশীভূত হয়॥ ৩॥

সুগন্ধো বাপি দুর্গন্ধো ঘ্রাণেষু জায়তে মনঃ।
তস্মাৎ প্রত্যাহরেদেতদাত্মন্যেব বশং নয়েৎ॥ ৪॥

কি সুগন্ধ কি দুর্গন্ধ যে কোন বিষয়েই মন চঞ্চল হউক্ না কেন, এই প্রত্যাহারপ্রসাদে মন নিবৃত্ত হইয়া আত্মার বশতাপন্ন হইয়া থাকে॥ ৪॥

## পঞ্চমোপদেশঃ।

—০—

ঘেরণ্ড-উবাচ।

অথাতঃ সংপ্রবক্ষ্যামি প্রাণায়ামস্য যদ্বিধিং।
যস্য সাধনমাত্রেণ দেবতুল্যো ভবেন্নরঃ ॥ ১ ॥

ঘেরণ্ড কহিলেন। অতঃপর প্রাণায়ামের বিধান বর্ণন করিতেছি প্রাণায়াম সধন করিলে মানব সুরসদৃশ হইযা থাকে ॥ ১ ॥

আদৌ স্থানং তথা কালং মিতাহারং তথাপরং।
নাড়ীশুদ্ধিঞ্চ তৎপশ্চাৎ প্রাণায়ামঞ্চ সাধয়েৎ ॥ ২ ॥

প্রাণাযাম সাধন করিতে হইলে চারিটী বিষয় আবশ্যকীয; প্রথমতঃ উপযুক্ত স্থান ও বিহিত সময, তৎপরে মিতাহার অভ্যাস, অবশেষে নাড়ীশুদ্ধি। এই চতুষ্টয় সাধিত হইলে তৎপরে প্রাণায়াম অভ্যাস করিবে ॥ ২ ॥

অথ স্থাননির্ণয়ঃ।

দূরদেশে তথারণ্যে রাজধান্যাং জনান্তিকে।
যোগারম্ভং ন কুর্ব্বীত কৃতে চ সিদ্ধিহা ভবেৎ ॥ ৩ ॥

দূরদেশে, অরণ্যে, রাজধানীতে ও জনসন্নিধানে যোগারম্ভ করা উচিত নহে. এই সকল স্থানে যোগসাধন করিলে সিদ্ধিহানি হইয়া থাকে ॥

অবিশ্বাসং দূরদেশে অরণ্যে রক্ষিবর্জ্জিতং।
লোকারণ্যে প্রকাশশ্চ তস্মাত্রীণি বিবর্জ্জয়েৎ ॥ ৪ ॥

দূরদেশে যোগসাধন করিলে অবিশ্বাস হয়, অরণ্যে যোগসাধন করিলে রক্ষকশূন্য হইয়া থাকিতে হয়, এবং জনসমীপে যোগসাধন করিলে তাহা

প্রকাশিত হইয়া পড়ে; সুতরাং এই স্থানত্রয় যোগসাধননিমিত্তে পরিত্যাজ্য ॥ ৪ ॥

সুদেশে ধার্ম্মিকে রাজ্যে সুভিক্ষে নিরুপদ্রবে।
তত্রৈকং কুটীরং কৃত্বা প্রাচীরৈঃ পরিবেষ্টিতং ॥ ৫ ॥
বাপীকূপতড়াগঞ্চ প্রাচীরমধ্যবর্ত্তি চ।
নাত্যুচ্চং নাতিনিম্নঞ্চ কুটীরং কীটবর্জিতং ॥ ৬ ॥
সম্যগ্‌গোময়লিপ্তঞ্চ কুটীরন্তত্র নির্ম্মিতং।
এবং স্থানেষু গুপ্তেষু প্রাণায়ামং সমভ্যসেৎ ॥ ৭ ॥

ইতি স্থাননির্ণয়ঃ।

যে দেশের রাজা ধর্ম্মপরায়ণ যে স্থানে খাদ্যদ্রব্য সুলভ ও ভুরিপরিমাণে প্রাপ্ত হওয়া যায়, যে দেশে কোনরূপ উপদ্রব নাই; তাদৃশ সুদেশে একটী কুটীর নির্ম্মাণ করিবে। ঐ কুটীরের চতুর্দ্দিক প্রাচীর দ্বারা পরিবেষ্টিত হইবে, ঐ প্রাচীরের মধ্যবর্ত্তী স্থানে বাপী, কূপ ও তড়াগাদি জলাশয় সকল খনন করিবে, কুটীরটী অতি উচ্চ বা অতি নিম্ন হইবে না এবং উত্তমরূপে গোময়দ্বারা পরিলিপ্ত থাকিবে ও কোনরূপ কীটাদি তাহাতে অবস্থিতি করিবে না। এই প্রকারে কুটীর নির্ম্মাণ পূর্ব্বক সেই নিভৃত স্থানে প্রাণায়াম আচরণ করিবে ॥ ৫ ৭ ॥

ইতি স্থাননির্ণয়।

অথ কালনির্ণয়ঃ।

হেমন্তে শিশিরে গ্রীষ্মে বর্ষায়াঞ্চ ঋতৌ তথা।
যোগারম্ভং ন কুর্ব্বীত কৃতে যোগী হি রোগদঃ ॥ ৮ ॥

হেমন্ত, শীত, গ্রীষ্ম ও বর্ষা। এই ঋতুচতুষ্টয়ে যোগারম্ভ করা নিষেধ নহে। এই সকল ঋতুতে যোগারম্ভ করিলে সেই যোগ রোগ উৎপাদন করে ॥ ৮ ॥

বসন্তে শরদি প্রোক্তং যোগারম্ভং সমাচরেৎ।
তথা যোগী ভবেৎ সিদ্ধো রোগান্মুক্তো ভবেদ্ধ্রুবং॥ ৯॥

বসন্ত ও শরৎ এই ঋতুদ্বয়ই যোগারম্ভে প্রশস্ত। এই দুই ঋতুতে যোগারম্ভ করিলে যোগী সিদ্ধ ও রোগবিমুক্ত হইতে পারেন, তাহাতে সন্দেহমাত্র নাই॥ ৯॥

চৈত্রাদিফাল্গুনান্তে চ মাঘাদি ফাল্গুনান্তিকে।
দ্বৌ দ্বৌ মাসৌ ঋতুভাগৌ অনুভাবশ্চতুশ্চতুঃ॥ ১০॥

চৈত্রমাস হইতে ফাল্গুনমাস পর্যন্ত দ্বাদশ মাসে ছয়টী ঋতু হয় এবং মাঘমাস হইতে (পর বৎসরের) ফাল্গুন মাস পর্যন্ত চতুর্দ্দশ মাসে ছয় ঋতুর অনুভব হয়। দুই দুই মাসে এক একটী ঋতু এবং চারি চারি মাসে এক একটী ঋতুর অনুভব হয়॥ ১০॥

বসন্তশ্চৈত্রবৈশাখৌ জ্যৈষ্ঠাষাঢৌ চ গ্রীষ্মকৌ।
বর্ষা শ্রাবণভাদ্রাভ্যাং শরদাশ্বিনকার্ত্তিকৌ।
মার্গপৌষৌ চ হেমন্তঃ শিশিরো মাঘফাল্গুনৌ॥ ১১॥

চৈত্র ও বৈশাখ এই দুইমাস বসন্ত ঋতু, জৈষ্ঠ্য ও আষাঢ় এই দুইমাস গ্রীষ্ম, শ্রাবণ ও ভাদ্র এই দুইমাস বর্ষা, আশ্বিন ও কার্ত্তিক এই দুইমাস শরৎ, অগ্রহায়ণ ও পৌষ এই দুইমাস শীতঋতু॥ ১১॥

অনুভাবং প্রবক্ষ্যামি ঋতূনাঞ্চ যথোদিতং।
মাঘাদি মাধবান্তেষু বসন্তানুভবশ্চতুঃ॥ ১২॥
চৈত্রাদি চাষাঢ়ান্তঞ্চ নিদাঘানুভবশ্চতুঃ।
আষাঢ়াদি চাশ্বিনান্তং প্রাবৃষানুভবশ্চতুঃ॥ ১৩॥
ভাদ্রাদিমার্গশীর্ষান্তং শরদোঽনুভবশ্চতুঃ।
কার্ত্তিকাদিমাঘমাসান্তং হেমন্তানুভবশ্চতুঃ।
মার্গাদিচতুরো মাসান্ শিশিরানুভবং বিদুঃ॥ ১৪॥

একণ যে যে মাসে যে যে ঋতুর অনুভব হয়, তাহা বলিতেছি। মাঘ হইতে বৈশাখ পর্য্যন্ত চারিমাসে বসন্ত ঋতুর অনুভব হয়। চৈত্র হইতে আষাঢ় পর্য্যন্ত চারিমাসে গ্রীষ্ম ঋতুর অনুভব হইয়া থাকে, আষাঢ় হইতে আশ্বিন পর্য্যন্ত বর্ষা ঋতুর অনুভব হয়, ভাদ্র হইতে অগ্রহায়ণ পর্য্যন্ত চারি মাসে শরৎ ঋতুর অনুভব হইয়া থাকে, কার্ত্তিক হইতে মাঘ পর্য্যন্ত চারি মাসে হেমন্ত ঋতুর অনুভব হয় এবং অগ্রহায়ণ হইতে ফাল্গুন পর্য্যন্ত চারিমাসে শীত ঋতুর অনুভূতি হইয়া থাকে ॥ ১২-১৪ ॥

বসন্তে বাপি শরদি যোগারম্ভং সমাচরেৎ।
তদা যোগো ভবেৎ সিদ্ধো বিনায়াসেন কথ্যতে ॥ ১৫ ॥

ইতি কালনির্ণয়ঃ।

বসন্ত ও শরৎঋতুতেই যোগারম্ভ করা বিধেয়। এই ঋতুদ্বয়ে যোগারম্ভ করিলে অবলীলাক্রমে সিদ্ধিলাভ করা যায় ॥ ১৫ ॥

ইতি কালনির্ণয়।

অথ মিতাহারঃ।

মিতাহারং বিনা যস্তু যোগারম্ভন্তু কারয়েৎ।
নানারোগো ভবেত্তস্য কিঞ্চিদ্‌যোগো ন সিধ্যতি ॥ ১৬ ॥

যে ব্যক্তি পরিমিত আহার না করিয়া অতিরিক্ত ভোজন পূর্ব্বক যোগারম্ভ করে, তাহাকে নানাবিধ রোগে আক্রান্ত হইতে হয় এবং তাহার যোগের বিন্দুমাত্রও সিদ্ধ হয় না ॥ ১৬ ॥

শাল্যন্নং যবপিণ্ডম্বা গোধূমপিণ্ডকং তথা।
মুদ্গং মাষচণকাদি শুভ্রঞ্চ তুষবর্জ্জিতং ॥ ১৭ ॥

যোগী ব্যক্তি শালিধান্যের অন্ন, যবপিণ্ড, (যবের ছাতু) গোধূমপিণ্ড (ময়দা), মুদ্গ (মুগের ডাইল) মাষকলায়, চণক, (ছোলা) এই সকল দ্রব্য ভোজন করিবে, কিন্তু ঐ সকল বস্তু শুভ্রবর্ণ ও তুষরহিত হওয়া আবশ্যক ॥ ১৭ ॥

পটোলং পনসং মানং কক্কোলঞ্চ শুকাশকং।
দ্রাঢ়িকাং কর্কটীং রম্ভাং ডুম্বরীং কণ্টকণ্টকং ॥ ১৮ ॥

পটোল, পনস, (কাঁঠাল) মানকচু, কক্কোল, বদরী, করঞ্জ, কাঁকুড়, রম্ভা, ডুমুর, এই সকল বস্তু যোগী ভক্ষণ করিবে ॥ ১৮ ॥

আমরম্ভাং বালরম্ভাং রম্ভাদণ্ডঞ্চ মূলকং।
বার্ত্তাকীং মূলকং ঋদ্ধিং যোগী ভক্ষণমাচরেৎ ॥ ১৯ ॥

কাঁচকলা, বালরম্ভা, (ঠটেকলা) রম্ভাদণ্ড, (থোড) মূলা, বার্ত্তাকু ও ঋদ্ধি এই সকল বস্তু যোগীদিগের ভক্ষণ করা উচিত ॥ ১৯ ॥

বালশাকং কালশাকং তথা পটোলপত্রকং।
পঞ্চশাকং প্রশংসীয়াদ্বাস্তূকং হিলমোচিকাং ॥ ২০ ॥

বালশাক, কালশাক, পটোলপত্র, (পলতা) বেতো শাক ও হিলমোচিকা (হিঞ্চা) এই পঞ্চবিধ শাক যোগীগণের ভক্ষণবিষয়ে প্রশস্ত ॥ ২০ ॥

শুদ্ধং সুমধুরং স্নিগ্ধং উদরার্দ্ধং বিবর্জ্জিতং।
ভুজ্যতে সুরসং প্রীত্যা মিতাহারমিমং বিদুঃ ॥ ২১ ॥

নির্ম্মল, সুমধুর, স্নিগ্ধ ও সুরস দ্রব্য সকল সন্তোষসহ ভক্ষণ পূর্ব্বক অর্দ্ধোদর পরিপূর্ণ করিবে এবং অর্দ্ধোদর শূন্য রাখিতে হইবে। ইহাকেই পণ্ডিতগণ মিতাহার বলিয়া থাকেন ॥ ২১ ॥

অন্নেন পূরয়েদর্দ্ধং তোয়েন তু তৃতীয়কং।
উদরস্য তুরীয়াংশং সংরক্ষেদ্বায়ুচারণে ॥ ২২ ॥

উদরের অর্দ্ধভাগ অন্নভোজন দ্বারা পরিপূর্ণ করিবে, জলপান দ্বারা তৃতীয়াংশ পূরণ করিবে এবং বায়ুচালনার্থ চতুর্থাংশ শূন্য রাখিতে হইবে ॥ ২২ ॥

কট্বম্লং লবণং তিক্তং ভৃষ্টঞ্চ দধি তক্রকম্।
শাকোৎকটং তথা মদ্যং তালঞ্চ পনসন্তথা ॥ ২৩ ॥
কুলত্থং মসূরং পাণ্ডুং কুষ্মাণ্ডং শাকদণ্ডকং।
তুম্বীকোলকপিত্থঞ্চ কণ্টবিল্বং পলাশকং ॥ ২৪ ॥
কদম্বং জম্বীরং বিম্বং লকুচং লশুনং বিষং।
কামরঙ্গং পিয়ালঞ্চ হিঙ্গু শাল্মলীকেমুকং।
যোগারম্ভে বর্জয়েত পথস্ত্রীবহ্নিসেবনং ॥ ২৫ ॥

কটু, অম্ল, লবণ, তিক্ত এই চতুর্বিধ রসান্বিত বস্তু, ভৃষ্টদ্রব্য, (ভাজা) দধি, তক্র, (ঘোল) ঘৃণিত শাক, সুরা, তাল, পাকা কাঁঠাল, কুলত্থ, মসূর, পাণ্ডু নামক ফল, কুষ্মাণ্ড, শাকদণ্ড, (ডাঁটা বা ডেঙ্গো খাঁড়া) তুম্বী, (লাউ) কুল, কপিত্থ, (কদবেল) কণ্টবিল্ব, পলাশ, কদম্ব, জম্বীর, (বাতাবিলেবু) বিম্ব, (তেলাকুঁচা) লকুচ, (মাদার বা ডহুয়া) রশুন, মৃণাল, কামরাঙ্গা, পিয়াল, হিঙ্গু, শাল্মলী ও কেমুক, (গাব) যোগারম্ভকালে যোগীর এই সকল দ্রব্য ভোজন করা সমুচিত নহে। পথপর্য্যটন, স্ত্রীসহবাস এবং বহ্নিসেবনও যোগারম্ভে নিষিদ্ধ ॥ ২৩ ২৫ ॥

নবনীতং ঘৃতং ক্ষীরং গুড়ং শর্করাদি চৈক্ষবং।
পক্করম্ভাং নারিকেলং দাড়িম্বমশিবাসবং।
দ্রাক্ষান্তু নবনীং ধাত্রীং রসমম্লং বিবর্জ্জিতং ॥ ২৬ ॥

যোগারম্ভে নবনীত, ঘৃত, ক্ষীর, গুড়, ইক্ষুজাত শর্করা প্রভৃতি, পক্ক রম্ভা, নারিকেল, দাড়িম্ব, দ্রাক্ষা, নবনীফল, আমলকী এবং অম্ল রসান্বিত বস্তু ভক্ষণ করা অবিধেয় ॥ ২৬ ॥

এলাজাতিলবঙ্গঞ্চ পৌরুষং জম্বু জাম্বুলং।
হরীতকীং খর্জ্জূরঞ্চ যোগী ভক্ষণমাচরেৎ ॥ ২৭ ॥

এলাইচ, জাতিফল, লবঙ্গ, তেজোদায়ক বস্তু, জম্বু, হরীতকী ও খর্জ্জূর এই সকল দ্রব্য যোগারম্ভে যোগী ব্যক্তি ভোজন করিবে ॥ ২৭ ॥

লঘুপাকং প্রিয়ং স্নিগ্ধং যথা ধাতুপ্রপোষণং ।
মনোহভিলষিতং যোগ্যং যোগী ভোজনমাচরেৎ ॥ ২৮ ॥

যে সকল দ্রব্য ভক্ষণ করিলে সহজে পরিপাক প্রাপ্ত হয়, যাহা স্নিগ্ধ, যদ্দ্বারা ধাতুর পুষ্টি সাধিত হইয়া থাকে, তাদৃশ মনোনীত প্রীতিকর বস্তু ভোজন করাই যোগীর কর্ত্তব্য ॥ ২৮ ॥

কাঠিন্যং দুরিতং পূতিমুষ্ণং পর্য্যুষিতং তথা ।
অতিশীতঞ্চাতি চোগ্রং ভক্ষ্যং যোগী বিবর্জ্জয়েৎ ॥ ২৯ ॥

যে সকল দ্রব্য কঠিন, যাহা ভোজন করিলে পাপসঞ্চার হয়, যাহা পূতিগন্ধবিশিষ্ট, অত্যন্ত উষ্ণ, পর্য্যুষিত, অতি শীতল এবং উগ্র, সেই সকল দ্রব্য যোগীগণের পক্ষে ভোজন করা নিষিদ্ধ ॥ ২৯ ॥

প্রাতঃস্নানোপবাসাদি কায়ক্লেশবিধিং বিনা ।
একাহারং নিরাহারং যামান্তে চ ন কারয়েৎ ॥ ৩০ ॥

প্রাতঃস্নান, উপবাস, শরীরে ক্লেশ প্রদান, একবার আহার, নিরাহার এই সকল যোগীর পক্ষে নিষিদ্ধ, একপ্রহর কাল যাবৎ নিরাহারে অবস্থান করিলে দোষ নাই ॥ ৩০ ॥

এবং বিধিবিধানেন প্রাণায়ামং সমাচরেৎ ।
আরম্ভে প্রথমে কুর্য্যাৎ ক্ষীরাজ্যং নিত্যভোজনং ।
মধ্যাহ্নে চৈব সায়াহ্নে ভোজনদ্বয়মাচরেৎ ॥ ৩১ ॥

ইতি মিতাহারঃ ।

এই প্রকার নিয়মানুসারে প্রাণায়াম অভ্যাস করিতে হয় । প্রাণায়াম করিবার অগ্রে প্রত্যহ ক্ষীর ও ঘৃত সেবন করিবে এবং মধ্যাহ্ন ও সায়ংকাল এই দুই সময়ে দুইবার আহার করিতে হইবে ॥ ৩১ ॥

ইতি মিতাহারকথন ।

অথ নাড়ীশুদ্ধিঃ।

কুশাসনে মৃগাজিনে ব্যাঘ্রাজিনে চ কম্বলে।
স্থলাসনে সমাসীনঃ প্রাঙ্মুখো বাপ্যুদঙ্মুখঃ।
নাড়ীশুদ্ধিং সমাসাদ্য প্রাণায়ামং সমভ্যসেৎ॥ ৩২॥

কুশাসন, মৃগচর্ম্ম, ব্যাঘ্রচর্ম্ম, কম্বল অথবা স্থলাসনে প্রাঙ্মুখ বা উত্তর-মুখে সমাসীন হইয়া নাড়ীশুদ্ধি করত তৎপরে প্রাণায়াম সাধন করিতে অভ্যাস করিবে॥ ৩২॥

চণ্ডকাপালিরুবাচ।

নাড়ীশুদ্ধিং কথং কুর্য্যান্নাড়ীশুদ্ধিস্তু কীদৃশী।
তৎ সর্ব্বং শ্রোতুমিচ্ছামি তদ্বদস্ব দয়ানিধে॥ ৩৩॥

চণ্ডকাপালি জিজ্ঞাসা করিলেন, হে দয়ানিধে! নাড়ীশুদ্ধি কি প্রকারে করিতে হয়, নাড়ীশুদ্ধি কিরূপ, তাহা সবিশেষ শ্রবণ করিতে অভিলাষ হইয়াছে, অতএব তাহা কীর্ত্তন করুন॥ ৩৩॥

ঘেরণ্ড-উবাচ।

মলাকুলাসু নাড়ীষু মারুতো নৈব গচ্ছতি।
প্রাণায়ামঃ কথং সিদ্ধস্তত্ত্বজ্ঞানং কথং ভবেৎ।
তস্মাদাদৌ নাড়ীশুদ্ধিং প্রাণায়ামং ততোহভ্যসেৎ॥ ৩৪॥

ঘেরণ্ড কহিলেন। মলাকুল নাড়ীর অভ্যন্তরে বায়ু সুচারুরূপে প্রবাহিত হইতে পারে না; সুতরাং প্রাণায়াম সাধন কিপ্রকারে হইবে এবং কিরূপে বা তত্ত্বজ্ঞানের সঞ্চার হইবে? এই কারণেই অগ্রে নাড়ীশুদ্ধি করিয়া তৎপরে প্রাণায়াম অভ্যাস করিতে হয়॥ ৩৪॥

নাড়ীশুদ্ধির্দ্বিধা প্রোক্তা সমনুর্নির্মনুস্তথা।
বীজেন সমনুং কুর্য্যান্নির্মনুং ধৌতকর্ম্মণা॥ ৩৫।

নাড়ীশুদ্ধি দ্বিবিধ; সমনু ও নির্ম্মনু। বীজমন্ত্র দ্বারা যে নাড়ীশুদ্ধি করা যায়, তাহাকে সমনু এবং ধৌতিকর্ম্ম দ্বারা যে নাড়ীশুদ্ধি হইয়া থাকে, তাহাকে নির্ম্মনু নাড়ীশুদ্ধি কহে ।। ৩৫ ।।

ধৌতকর্ম্ম পুরা প্রোক্তং ষট্‌কর্ম্মসাধনে যথা।
শৃণুষ্ব সমনুং চণ্ড নাড়ীশুদ্ধিং যথা ভবেৎ ।। ৩৬ ।।

হে চণ্ড! ষট্‌কর্ম্ম বর্ণন সময়ে ধৌতকর্ম্ম কীর্ত্তন করিয়াছি, এক্ষণে যেরূপে সমনু নাড়ীশুদ্ধি করিতে হয়, তাহা শ্রবণ কর ।। ৩৬ ।।

উপবিশ্যাসনে যোগী পদ্মাসনং সমাচরেৎ।
গুর্ব্বাদিন্যাসনং কুর্য্যাদ্‌ যথৈব গুরুভাষিতং।
নাড়ীশুদ্ধিং প্রকুর্ব্বীত প্রাণায়ামবিশুদ্ধয়ে ।। ৩৭ ।।

সর্ব্বাগ্রে পদ্মাসনে সমাসীন হইয়া গুর্ব্বাদি ন্যাসের আচরণ করিবে, অনন্তর গুরুর আদেশানুসারে প্রাণায়াম সাধনের জন্য নাড়ীশুদ্ধি করিতে হইবে ।। ৩৭ ।।

বায়ুবীজং ততো ধ্যাত্বা ধূম্রবর্ণং সতেজসং।
চন্দ্রেণ পূরয়েদ্বায়ুং বীজং ষোড়শকৈঃ সুধীঃ ।। ৩৮ ।।
চতুঃষষ্ট্যা মাত্রয়া চ কুম্ভকেনৈব ধারয়েৎ।
দ্বাত্রিংশন্মাত্রয়া বায়ুং সূর্য্যনাড্যা চ রেচয়েৎ ।। ৩৯ ।।

অনন্তর বায়ুবীজ (১) ধ্যান করিয়া ঐ বীজ ষোড়শমাত্রা জপদ্বারা বাম নাসিকায় বায়ু পরিপূরণ করিবে। ধ্যানকালে ঐ বায়ুবীজকে তেজোময় ও ধূম্রবর্ণ বিবেচনা করিবে। চতুঃষষ্টিমাত্র জপসংখ্যাদ্বারা কুম্ভক করত ধারণ করিতে হইবে এবং দ্বাত্রিংশৎ মাত্রাদ্বারা দক্ষিণ নাসাপুটে রেচন করিবে ।। ৩৮ ৩৯ ।।

(১) বায়ুবীজ অর্থাৎ "যং" এই বীজ।

নাভিমূলাদ্বহ্নিমুত্থাপ্য ধ্যায়েত্তেজোঽবনীযুতং।
বহ্নিবীজষোড়শেন সূর্য্যনাড্যা চ পূরয়েৎ॥ ৪০॥
চতুঃষষ্ট্যা চ মাত্রয়া কুম্ভকেনৈব ধারয়েৎ।
দ্বাত্রিংশন্মাত্রয়া বায়ুং শশিনাড্যা চ রেচয়েৎ॥ ৪১॥

নাভিমূল অগ্নিতত্ত্বের স্থান। যোগপ্রভাবে সেই নাভিমূল হইতে অগ্নিতত্ত্বকে সমুদিত করিয়া পৃথিবীতত্ত্বকে ঐ অগ্নিতত্ত্বে সংযুক্ত করত ধ্যান করিতে হইবে। অনন্তর ষোড়শমাত্রা অগ্নিবীজ (১) জপদ্বারা দক্ষিণনাসিকায় বায়ুপূরণ করিবে। এই প্রকার চতুঃষষ্টি মাত্রাদ্বারা কুম্ভক করিয়া বায়ুধারণ পূর্ব্বক দ্বাত্রিংশৎ মাত্রা জপদ্বারা বামনাসিকাদ্বারা ঐ বায়ু রেচন করিবে। ৪০ ৪১॥

নাসাগ্রে শশধৃগ্বিম্বং ধ্যাত্বা জ্যোৎস্নাসমন্বিতং।
ঠং বীজষোড়শেনৈব ইড়য়া পূরয়েন্মরুৎ॥ ৪২॥
চতুঃষষ্ট্যা মাত্রয়া চ বং বীজেনৈব ধারয়েৎ।
অমৃতং প্লাবিতং ধ্যাত্বা নাড়ীধৌতং বিভাবয়েৎ।
লকারেণ দ্বাত্রিংশেন দৃঢ়ং ভাব্যং বিরেচয়েৎ॥ ৪৩॥

অনন্তর নাসিকার অগ্রদেশে জ্যোৎস্নাসমন্বিত চন্দ্রবিম্বের ধ্যান পূর্ব্বক "ঠং" এই বীজ ষোড়শমাত্রা জপদ্বারা বামনাসিকায় বায়ু পরিপূরণ করিবে। অনন্তর জলবীজ অর্থাৎ "বং" এই বীজ চতুঃষষ্টিমাত্রা জপদ্বারা সুষুম্না নাড়ীতে কুম্ভকযোগে বায়ুধারণ করিতে হইবে। পরে এইরূপ ধ্যান করিতে হইবে যে, নাসার অগ্রভাগস্থ চন্দ্রবিম্ব হইতে যে সুধাধারা বিগলিত হইতেছে, তদ্দ্বারা শরীরস্থ যাবতীয় নাড়ী ধৌত হইয়া যাইতেছে। এইরূপ ধ্যান পূর্ব্বক পৃথিবীবীজ অর্থাৎ "লং" এই বীজ দ্বাত্রিংশন্মাত্রা জপদ্বারা দক্ষিণ নাসিকা দিয়া সেই পূরিত বায়ু রেচন করিবে॥ ৪২-৪৩॥

---

(১) অগ্নিবীজ অর্থাৎ "রং" এই বীজ।

এবম্বিধাং নাড়ীশুদ্ধিং কৃত্বা নাড়ীং বিশোধয়েৎ।
দৃঢ়ো ভূত্বাসনং কৃত্বা প্রাণায়ামং সমাচরেৎ॥ ৪৪॥

এইরূপে নাড়ীশুদ্ধি পূর্ব্বক দৃঢ়ভাবে আসনে সমাসীন হইয়া প্রাণায়াম অভ্যাস করিবে॥ ৪৪॥

সহিতঃ সূর্য্যভেদশ্চ উজ্জায়ী শীতলী তথা।
ভস্ত্রিকা ভ্রামরী মূর্চ্ছা কেবলী চাষ্টকুম্ভিকাঃ॥ ৪৫॥

কুম্ভক অষ্টবিধ; সহিত, সূর্য্যভেদ, উজ্জায়ী, শীতলী, ভস্ত্রিকা, ভ্রামরী, মূর্চ্ছা এবং কেবলী॥ ৪৫॥

সহিতো দ্বিবিধঃ প্রোক্তঃ প্রাণায়ামং সমাচরেৎ।
সগর্ভো বীজমুচ্চার্য্য নির্গর্ভো বীজবর্জিতঃ॥ ৪৬॥

সহিত কুম্ভক দ্বিবিধ; সগর্ভ ও নির্গর্ভ। যে কুম্ভক বীজমন্ত্র সমুচ্চারণ পূর্ব্বক সাধিত হয়, তাহাকে সগর্ভ এবং যে কুম্ভক বীজমন্ত্র বর্জ্জিত, তাহাকে নির্গর্ভ কুম্ভক কহে॥ ৪৬॥

প্রাণায়ামং সগর্ভঞ্চ প্রথমং কথয়ামি তে।
সুখাসনে চোপবিশ্য প্রাঙ্মুখো বাপ্যুদঙ্মুখঃ।
ধ্যায়েদ্বিধিং রজোগুণং রক্তবর্ণমবর্ণকং॥ ৪৭॥

সগর্ভ প্রাণায়াম কি প্রকারে সাধন করিতে হয়, অগ্রে তাহা বলিতেছি, শ্রবণ কর। পূর্ব্বমুখ অথবা উত্তরমুখ হইয়া সুখাসনে উপবেশন পূর্ব্বক ব্রহ্মাকে ধ্যান করিবে। ব্রহ্মা শোণিতবর্ণ, অকাররূপী এবং রজোগুণবিশিষ্ট॥ ৪৭॥

ইড়য়া পূরয়েদ্বায়ুং মাত্রয়া ষোড়শৈঃ সুধীঃ।
পূরকান্তে কুম্ভকাদ্যে কর্ত্তব্যস্তূড্ডীয়ানকঃ॥ ৪৮॥

অনন্তর ধীমান্ সাধক "অং" এই বীজ ষোড়শমাত্রা জপদ্বারা বামনা-

সিকাপুটে বায়ু পরিপূরণ করিবে। কুম্ভক করিবার অগ্রে এবং বায়ুপূরণ করিবার অন্তে প্রথমে উড্ডীয়ানবন্ধ আচরণ করিতে হয় ॥ ৪৮ ॥

সত্ত্বময়ং হরিং ধ্যাত্বা উকারং কৃষ্ণবর্ণকং।
চতুঃষষ্ট্যা চ মাত্রয়া কুম্ভকেনৈব ধারয়েৎ ॥ ৪৯ ॥

অনন্তর সত্ত্বগুণসংযুক্ত, উকাররূপী, কৃষ্ণবর্ণ হরির ধ্যান পূর্ব্বক "উং" এই বীজ চতুঃষষ্টিমাত্রা জপদ্বারা কুম্ভকযোগে বায়ু ধারণ করিবে ॥ ৪৯ ॥

তমোময়ং শিবং ধ্যাত্বা মকারং শুক্লবর্ণকং।
দ্বাত্রিংশন্মাত্রয়া চৈব রেচয়েদ্বিধিনা পুনঃ ॥ ৫০ ॥

অনন্তর তমোগুণসংযুক্ত মকাররূপী শ্বেতবর্ণ শিবের ধ্যান পূর্ব্বক "মং" এই বীজ দ্বাত্রিংশন্মাত্রা জপদ্বারা দক্ষিণ নাসাপুট দিয়া পূরিত বায়ু রেচন করিবে ॥ ৫০ ॥

পুনঃ পিঙ্গলয়াপূর্য্য কুম্ভকেনৈব ধারয়েৎ।
ইড়য়া রেচয়েৎ পশ্চাৎ তদ্বীজেন ক্রমেণ তু ॥ ৫১ ॥

অনন্তর পুনরায় উক্তপ্রকারে উল্লিখিত বীজসকল যথাসংখ্যক জপ-দ্বারা দক্ষিণনাসিকায় বায়ুপূরণ পূর্ব্বক কুম্ভকযোগে ধারণ করিয়া পরে বামনাসাপুট দ্বারা রেচন করিবে ॥ ৫১ ॥

অনুলোমবিলোমেন বারম্বারঞ্চ সাধয়েৎ।
পুরকান্তে কুম্ভকান্তং ধৃতনাসাপুটদ্বয়ং।
কনিষ্ঠানামিকাঙ্গুষ্ঠৈঃ তর্জ্জনীমধ্যমাং বিনা ॥ ৫২ ॥

এইরূপে পুনঃপুনঃ অনুলোমবিলোমক্রমে প্রাণায়ামানুষ্ঠান করিবে। বায়ুপূরণের শেষ হইতে কুম্ভকের শেষ পর্য্যন্ত তর্জ্জনী ও মধ্যমা ভিন্ন কনিষ্ঠা, অনামিকা ও অঙ্গুষ্ঠ এই অঙ্গুলীত্রয় দ্বারা নাসাপুটদ্বয় ধরিতে হইবে; অর্থাৎ যে সময় কুম্ভক করিবে, তৎকালে বামনাসিকা কনিষ্ঠা ও অনামিকা দ্বারা এবং দক্ষিণ নাসিকা কেবল অঙ্গুষ্ঠাঙ্গুলী দ্বারা ধৃত করিবে ॥ ৫২ ॥

প্রাণায়ামং নির্গর্ভন্তু বিনা বীজেন জায়তে।
একাদি শত পর্য্যন্তং পূরকুম্ভকরেচনং ॥ ৫৩ ॥

বীজমন্ত্র ব্যতিরেকে নির্গর্ভ প্রাণায়াম হইয়া থাকে। পূরক, কুম্ভক ও রেচক এই তিন অঙ্গসমন্বিত প্রাণায়াম সাধনে এক হইতে একশত পর্য্যন্ত মাত্রা আছে ॥ ৫৩ ॥ (১)

উত্তমা বিংশতির্মাত্রা ষোড়শী মাত্রা মধ্যমা।
অধমা দ্বাদশীমাত্রা প্রাণায়ামাস্ত্রিধা স্মৃতাঃ ॥ ৫৪ ॥

মাত্রানুসারে প্রাণায়াম ত্রিবিধ; বিংশতিমাত্রা, ষোড়শমাত্রা ও দ্বাদশমাত্রা। বিংশতিমাত্রা প্রাণায়াম উত্তম, ষোড়শমাত্রা মধ্যম এবং দ্বাদশমাত্রা প্রাণায়াম অধম ॥ ৫৪ ॥ (২)

অধমাজ্জায়তে ঘর্ম্মং মেরুকম্পশ্চ মধ্যমাৎ।
উত্তমাচ্চ ভূমিত্যাগস্ত্রিবিধং সিদ্ধিলক্ষণং ॥ ৫৫ ॥

অধমমাত্রা প্রাণায়াম সাধন করিলে দেহে স্বেদ বিনির্গত হইয়া থাকে, মধ্যমমাত্রা প্রাণায়াম সাধন করিলে মেরুকম্প উপস্থিত হয়, অর্থাৎ মেরুদণ্ডের ন্যায় একটী নাড়ী গুহ্য হইতে ব্রহ্মরন্ধ্র পর্য্যন্ত সমুত্থিত হইয়াছে, সেই নাড়ী কাঁপিতে থাকে আর উত্তমমাত্রা প্রাণায়াম সাধন করিলে ভূমিত্যাগশক্তি জন্মে, অর্থাৎ সাধক ভূতল হইতে শূন্যে সমুত্থিত হইয়া বিচরণ করিতে পারেন। স্বেদবিনির্গম, মেরুকম্প ও ভূত্যাগ এই তিনটী প্রাণায়ামসিদ্ধির চিহ্ন ॥ ৫৫ ॥

---

(১) পূরকে এক গুণ মাত্রা, রেচকে দ্বিগুণ এবং কুম্ভকে চতুর্গুণ মাত্রা।

(২) উত্তমমাত্রা প্রাণায়াম সাধন করিতে হইলে পূরকে বিংশতিমাত্রা, কুম্ভকে অশীতিমাত্রা এবং রেচকে চল্লিশমাত্রা নির্দ্দিষ্ট আছে। এই প্রকার মধ্যম ও অধমমাত্রা প্রাণায়াম সাধন করিতে হইলে চারিগুণ ও দ্বিগুণক্রমে কুম্ভকে ও রেচকে মাত্রার সংখ্যার নিরূপণ করিতে হইবে।

প্রাণায়ামাৎ খেচরত্বং প্রাণায়ামাৎ রোগনাশনং।
প্রাণায়ামাদ্বোধয়েচ্ছক্তিং প্রাণায়ামান্মনোন্মনী॥
আনন্দো জায়তে চিত্তে প্রাণায়ামী সুখী ভবেৎ॥ ৫৬॥

প্রাণায়াম সাধন করিলে তৎপ্রভাবে খেচরত্বশক্তি জন্মে অর্থাৎ সাধক শূন্যে বিচরণ করিতে পারে, ইহার প্রসাদে রোগরাশি বিদূরিত হয়, প্রাণায়ামের প্রসাদে পরমাত্মাশক্তি প্রবোধিত হইয়া থাকে এবং ইহার প্রভাবে দিব্যজ্ঞান লাভ হয়। যে ব্যক্তি প্রাণায়াম সাধন করেন, তাঁহার চিত্তে অনির্ব্বচনীয় আনন্দ জন্মে এবং তিনি পরম সুখী হইয়া থাকেন॥ ৫৬

অথ সূর্য্যভেদকুম্ভকঃ।

ঘেরণ্ড-উবাচ।

কথিতং সহিতং কুম্ভং সূর্য্যভেদনকং শৃণু।
পূরয়েৎ সূর্য্যনাড্যা চ যথাশক্তি বহির্ম্মরুৎ॥ ৫৭॥
ধারয়েদ্বহুযত্নেন কুম্ভকেন জলন্ধরৈঃ।
যাবৎ স্বেদং নখকেশাভ্যাং তাবৎ কুর্ব্বন্তু কুম্ভকং॥ ৫৮॥

ঘেরণ্ড কহিলেন, হে চণ্ডকপালে! সহিত কুম্ভকের বিবরণ বর্ণন করিলাম, এক্ষণ সূর্য্যভেদ নামক কুম্ভকের বিষয় বলিতেছি, অবধান কর। সর্ব্বাগ্রে জালন্ধরবন্ধনামক মুদ্রার অনুষ্ঠান পূর্ব্বক দক্ষিণনাসিকায় বায়ু পূরণ করিবে, অতিযত্নের সহিত কুম্ভকযোগে ঐ বায়ু ধারণ করিতে হইবে। যাবৎ নখ ও কেশ হইতে ঘর্ম্ম বিনিঃসৃত না হয়, তাবৎ কুম্ভক দ্বারা বায়ুধারণ করিবে॥ ৫৭-৫৮॥

প্রাণোঽপানঃ সমানশ্চোদানব্যানৌ তথৈব চ।
নাগঃ কূর্ম্মশ্চ কৃকরো দেবদত্তো ধনঞ্জয়ঃ॥ ৫৯॥

প্রাণ, অপান, সমান, উদান ও ব্যান এই বায়ুপঞ্চ অন্তরস্থ এবং নাগ, কূর্ম্ম, কৃকর, দেবদত্ত ও ধনঞ্জয় এই বায়ুপঞ্চ বহিস্থিত॥ ৫৯॥

হৃদি প্রাণো বহেন্নিত্যং অপানো গুদমণ্ডলে।
সমানো নাভিদেশে তু উদানঃ কণ্ঠমধ্যগঃ ॥ ৬০ ॥
ব্যানো ব্যাপ্য শরীরে তু প্রধানাঃ পঞ্চ বায়বঃ।
প্রাণাদ্যাঃ পঞ্চ বিখ্যাতা নাগাদ্যাঃ পঞ্চ বায়বঃ ॥ ৬১ ॥

প্রাণ হৃদয়দেশে, অপান গুহ্যে, সমান নাভিতে, উদান কণ্ঠমধ্যে এবং ব্যান বায়ু সমস্ত দেহ ব্যাপ্ত করিয়া প্রবাহিত হইতেছে। এই পঞ্চবায়ুই অন্তঃস্থ বলিয়া বিখ্যাত এবং নাগ, কূর্ম্ম, কৃকর, দেবদত্ত ও ধনঞ্জয় এই পাঁচটী বহিস্থ বায়ু ॥ ৬০-৬১ ॥

তেষামপি চ পঞ্চানাং স্থানানি চ বদাম্যহং।
উদ্গারে নাগ আখ্যাতঃ কূর্ম্মস্তূন্মীলনে স্মৃতঃ ॥ ৬২ ॥
কৃকরঃ ক্ষুৎকৃতে জ্ঞেয়ো দেবদত্তো বিজৃম্ভণে।
ন জহাতি মৃতে ক্বাপি সর্ব্বব্যাপী ধনঞ্জয়ঃ ॥ ৬৩ ॥

এই পঞ্চ বহিস্থ বায়ু যে যে স্থানে প্রবাহিত হইতেছে, তাহা কীর্ত্তন করিতেছি। নাগবায়ু উদ্গারে, কূর্ম্মবায়ু উন্মীলনে, কৃকর বায়ু ক্ষুৎকারে, দেবদত্ত বায়ু জৃম্ভণে প্রবাহিত হয়, ধনঞ্জয় নামক বায়ু দেহত্যাগ হইলেও মৃত শরীরে প্রবাহিত হইয়া থাকে ॥ ৬২-৬৩ ॥ (১)

নাগো গৃহ্নাতি চৈতন্যং কূর্ম্মশ্চৈব নিমেষণং।
ক্ষুত্তৃটং কৃকরশ্চৈব জৃম্ভণং চতুর্থেন তু।
ভবেদ্ধনঞ্জয়াচ্ছব্দং ক্ষণমাত্রং ন নিঃসরেৎ ॥ ৬৪ ॥

---

(১) উদ্গার—ঢেকুর্‌তোলা। উন্মীলন—নয়নের উন্মেষ। ক্ষুৎকার—হাঁচি। জৃম্ভণ—হাই।

নাগবায়ু চৈতন্যসম্পাদন করে, কূর্ম্মবায়ু দ্বারা নিমেষণ, কৃকর বায়ুদ্বারা ক্ষুধা ও তৃষ্ণা এবং দেবদত্ত বায়ু দ্বারা জৃম্ভণকার্য্য সাধিত হয়। ধনঞ্জয় বায়ু হইতে শব্দ সমুৎপাদিত হইয়া থাকে। এই বায়ু কোন অবস্থাতেই দেহত্যাগ করে না॥ ৬৪॥ (১)

---

(১) দশপ্রাণের বিষয় শিবসংহিতাতে যেরূপ লিখিত আছে, তাহা এই স্থলে উদ্ধৃত হইল। যথা—

"হৃদ্যস্তি পঙ্কজং দিব্যং দিব্যলিঙ্গেন ভূষিতং।
কাদিঠান্তাক্ষরোপেতং দ্বাদশার্ণবিভূষিতং।
প্রাণো বসতি তত্রৈব বাসনাভিরলঙ্কৃতঃ।
অনাদিকর্ম্মসংশ্লিষ্টঃ প্রাপ্যাহঙ্কারসংযুতঃ।
প্রাণস্য বৃত্তিভেদেন নামানি বিবিধানি চ।
বর্ত্তন্তে তানি সর্ব্বাণি কথিতুং নৈব শক্যতে।
প্রাণোঽপানঃ সমানশ্চোদানো ব্যানশ্চ পঞ্চমঃ।
নাগঃ কূর্ম্মশ্চ কৃকরো দেবদত্তো ধনঞ্জয়ঃ।
দশনামানি মুখ্যানি ময়োক্তানীহ শাস্ত্রতঃ।
কুর্ব্বন্তি তেঽত্র কার্য্যানি প্রেরিতানি স্বকর্ম্মভিঃ।
অত্রাপি বায়বঃ পঞ্চ মুখ্যাঃ স্যুর্দশতঃ পুনঃ।
তত্রাপি শ্রেষ্ঠকর্ত্তারৌ প্রাণাপানৌ ময়োদিতৌ।
হৃদি প্রাণো গুদেঽপানঃ সমানো নাভিমণ্ডলে।
উদানঃ কণ্ঠদেশস্থো ব্যানঃ সর্ব্বশরীরগঃ।
নাগাদিবায়বঃ পঞ্চ কুর্ব্বন্তি তে চ বিগ্রহে।
উদ্গারোন্মীলনং ক্ষুতৃট্ জৃম্ভা হিক্কা চ পঞ্চমঃ।
অনেন বিধিনা যো বৈ ব্রহ্মাণ্ডং বেত্তি বিগ্রহং।
সর্ব্বপাপবিনির্ম্মুক্তঃ স যাতি পরমাং গতিং॥"

হৃদয়দেশে দিব্যলিঙ্গবিভূষিত দিব্য পদ্ম বিরাজিত আছে, ঐ পদ্ম ক অবধি ঠ পর্য্যন্ত দ্বাদশ বর্ণে সমলঙ্কৃত। অনাদি কর্ম্মসংশ্লিষ্ট অহঙ্কারসংযুক্ত বাসনালঙ্কৃত প্রাণ সেই পদ্মে অবস্থিত রহিয়াছে। বৃত্তিভেদে প্রাণের নাম বহুবিধ, তৎসমস্ত বর্ণন করিতে কেহই সমর্থ নহে। তন্মধ্যে

সর্ব্বে তে সূর্য্যসংভিন্না নাভিমূলাৎ সমুদ্ধরেৎ।
ঈড়য়া রেচয়েৎ পশ্চাৎ ধৈর্য্যেণাখণ্ডবেগতঃ ॥ ৬৫ ॥
পুনঃ সূর্য্যেণ চাকৃষ্য কুম্ভয়িত্বা যথাবিধি।
রেচয়িত্বা সাধয়েত্তু ক্রমেণ চ পুনঃ পুনঃ ॥ ৬৬ ॥

কুম্ভক করিবার কালে উল্লিখিত প্রাণাদি বায়ুসকলকে পিঙ্গলানাড়ী দ্বারা বিভিন্ন করত নাভির মূলদেশ হইতে সমান বায়ুকে উত্তোলিত করিবে। অনন্তর ধৈর্য্যসহকারে সবেগে বামনাসিকাপুট দ্বারা রেচন করিবে। পুনরায় দক্ষিণনাসাপুটে বায়ু পূরণ করত স্বস্থানে কুম্ভক করিয়া আবার বামনাসাপুট দ্বারা রেচন করিবে। পুনঃপুনঃ এইরূপ করিতে হয়। ( ইহাকেই সূর্য্যভেদ কুম্ভক কহে ) ৬৫-৬৬ ॥

কুম্ভকঃ সূর্য্যভেদস্তু জরামৃত্যুবিনাশকঃ।
বোধয়েৎ কুণ্ডলীং শক্তিং দেহানলং বিবর্দ্ধয়েৎ ॥
ইতি তে কথিতং চণ্ড সূর্য্যভেদনমুত্তমম্ ॥ ৬৭ ॥

এই সূর্য্যভেদ নামক কুম্ভক জরা ও মৃত্যুকে বিনাশ করিয়া দেয়। ইহা দ্বারা কুণ্ডলীশক্তি প্রবোধিত হইয়া থাকে এবং দেহস্থ অগ্নির বৃদ্ধি হয়। হে চণ্ড! এই তোমার নিকট অত্যুত্তম সূর্য্যভেদ নামক কুম্ভক কীর্ত্তন করিলাম ॥ ৬৭ ॥

---

প্রাণ, অপান, সমান, উদান, ব্যান, নাগ, কূর্ম্ম, কৃকর, দেবদত্ত ও ধনঞ্জয় এই দশ প্রাণ প্রধান। ইহারা স্ব স্ব কর্ম্মদ্বারা প্রেরিত হইয়া কার্য্য সাধন করে। এই দশপ্রাণের মধ্যে প্রথমোক্ত পাঁচটী প্রধান; তন্মধ্যে আবার প্রাণ ও অপান এই দুইটী সর্ব্বশ্রেষ্ঠ। প্রাণ হৃদয়দেশে, অপান গুহ্যে, সমানবায়ু নাভিমণ্ডলে, উদান বায়ু কণ্ঠদেশে ও ব্যানবায়ু সর্ব্বশরীরে প্রবাহিত হইতেছে। নাগাদি পঞ্চ বায়ুও দেহে অবস্থিতি পূর্ব্বক যথাক্রমে উদ্গার, উন্মীলন, জৃম্ভা এবং হিক্কা এই পঞ্চবিধ কার্য্য সাধন করে। এই প্রকারে যে ব্যক্তি ব্রহ্মাণ্ড স্বরূপ দেহতত্ত্ব জানিতে পারে, সেই ব্যক্তি যাবতীয় পাপ হইতে বিমুক্ত হইয়া পরমা গতি প্রাপ্ত হয়।

অথ উজ্জায়ীকুম্ভকঃ।

নাসাভ্যাং বায়ুমাকৃষ্য বায়ুং বক্ত্রেণ ধারয়েৎ।
হৃদ্‌গলাভ্যাং সমাকৃষ্য মুখমধ্যে চ ধারয়েৎ॥ ৬৮॥

বহিস্থিত বায়ু নাসিকাদ্বয় দ্বারা এবং অন্তস্থ বায়ু হৃদয় ও গলপ্রদেশ দ্বারা আকর্ষণ করিয়া কুম্ভকযোগে মুখের অভ্যন্তরে ধারণ করিবে॥ ৬৮॥

মুখং প্রক্ষাল্য সংবন্দ্য কুর্য্যাজ্জলন্ধরং ততঃ।
আশক্তি কুম্ভকং কৃত্বা ধারয়েদবিরোধতঃ॥ ৬৯॥

অনন্তর মুখ প্রক্ষালন পূর্ব্বক জালন্ধর মুদ্রার অনুষ্ঠান করিবে এই প্রকারে শক্ত্যানুসারে কুম্ভক করিয়া নির্ব্বিঘ্নে বায়ু ধারণ করিতে হইবে॥ ৬৯॥

উজ্জায়ীকুম্ভকং কৃত্বা সর্ব্বকার্য্যাণি সাধয়েৎ।
ন ভবেৎ কফরোগশ্চ ক্রূরবায়ুরজীর্ণকং॥ ৭০॥
আমবাতং ক্ষয়ং কাসং জ্বরপ্লীহা ন বিদ্যতে।
জরামৃত্যুবিনাশায় চোজ্জায়িং সাধয়েন্নরঃ॥ ৭১॥

ইতি উজ্জায়ীকুম্ভকঃ।

ইহাকেই উর্জ্জায়ী কুম্ভক কহে। ইহার প্রভাবে যাবতীয় কর্ম্ম সিদ্ধ হইয়া থাকে। ইহার প্রভাবে শ্লেষ্মারোগ, ক্রূরবায়ু, অজীর্ণ, আমবাত, ক্ষয়রোগ, কাস, জ্বর ও প্লীহা প্রভৃতি যাবতীয় রোগ দূরীভূত হইয়া থাকে। যে ব্যক্তি জরা ও মৃত্যুকে পরাভব করিতে ইচ্ছা করেন, তিনি এই উজ্জায়ী কুম্ভক সাধন করিবেন॥ ৭০-৭১॥

ইতি উজ্জায়ী কুম্ভক কথন।

অথ শীতলীকুম্ভকঃ।

জিহ্বয়া বায়ুমাকৃষ্য উদরে পূরয়েচ্ছনৈঃ।
ক্ষণঞ্চ কুম্ভকং কৃত্বা নাসাভ্যাং রেচয়েৎ পুনঃ॥ ৭২॥

জিহ্বা দ্বারা বায়ু সমাকর্ষণ পূর্ব্বক কুম্ভকযোগে ধীরে ধীরে উদরমধ্যে বায়ু পরিপূরিত করিবে। পরে কিয়ৎকাল সেই বায়ু ধারণ পূর্ব্বক নাসাদ্বয় দ্বারা রেচন করিতে হইবে। ইহাকেই শীতলীকুম্ভক কহে। ৭২॥

সর্ব্বদা সাধয়েদ্‌যোগী শীতলীকুম্ভকং শুভং।

অজীর্ণং কফপিত্তঞ্চ নৈব তস্য প্রজায়তে॥ ৭৩॥

ইতি শীতলীকুম্ভকঃ।

সাধক সর্ব্বদা এই কল্যাণপ্রদ শীতলীকুম্ভকের অনুষ্ঠান করিবে। ইহা সাধন করিলে অজীর্ণ, কফরোগ ও পিত্তজাত রোগ সকল বিনাশ প্রাপ্ত হইয়া থাকে॥ ৭৩॥

ইতি শীতলীকুম্ভক কথন।

অথ ভস্ত্রিকাকুম্ভকঃ।

ভস্ত্রৈব লৌহকারাণাং যথাক্রমেণ সংভ্রমেৎ।

ততো বায়ুঞ্চ নাসাভ্যামুভাভ্যাং চালয়েচ্ছনৈঃ॥ ৭৪॥

কর্ম্মকারদিগের ভস্ত্রিকাযন্ত্র দ্বারা যেরূপ বায়ু আকৃষ্ট হয়, সেইরূপ নাসিকাদ্বয় দ্বারা বায়ু সমাকর্ষণ পূর্ব্বক ধীরে ধীরে উদরমধ্যে পরিচালিত করিবে॥ ৭৪॥

এবং বিংশতিবারঞ্চ কৃত্বা কুর্য্যাচ্চ কুম্ভকং।

তদন্তে চালয়েদ্বায়ুং পূর্ব্বোক্তঞ্চ যথাবিধি॥ ৭৫॥

ত্রিবারং সাধয়েদেনং ভস্ত্রিকাকুম্ভকং সুধীঃ।

ন চ রোগং ন চ ক্লেশমারোগ্যঞ্চ দিনে দিনে॥ ৭৬॥

ইতি ভস্ত্রিকাকুম্ভকঃ।

এই প্রকারে বিংশতিপ্রকার বায়ু পরিচালিত করত কুম্ভকযোগে বায়ু-ধারণ করিতে হইবে। অনন্তর ভস্ত্রিকা (১) দ্বারা যেরূপ বায়ু বিনিষ্ক্রান্ত হয়, তদ্রূপ নাসাদ্বারা বায়ু বহির্গত করিয়া ফেলিবে। ইহাকেই ভস্ত্রিকাকুম্ভক কহে। ইহা যথানিয়মে তিনবার আচরণ করিতে হইবে। ইহার প্রভাবে কোনরূপ ব্যাধি বা কষ্ট উৎপাদিত হয় না এবং দিন দিন আরোগ্য বিধান হইয়া থাকে। ৭৫-৭৬॥

ইতি ভস্ত্রিকাকুম্ভক কথন।

অথ ভ্রামরীকুম্ভকঃ।

অর্দ্ধরাত্রিগতে যোগী জন্তূনাং শব্দবর্জ্জিতে।
কর্ণৌ পিনধায় হস্তাভ্যাং কুর্য্যাৎ পূরককুম্ভকং॥ ৭৭॥

যামিনীর অর্দ্ধাংশ অতীত হইলে যে স্থানে কোন জীবের শব্দশ্রুতি-গোচর হয় না, তাদৃশ স্থানে গমন পূর্ব্বক যোগী স্বীয় হস্ত দ্বারা আপিনার কর্ণযুগল বদ্ধ করিয়া পূরক ও কুম্ভকের অনুষ্ঠান করিবে॥ ৭৭॥

শৃণুয়াদ্দক্ষিণে কর্ণে নাদমন্তর্গতং শুভং।
প্রথমং ঝিল্লীনাদঞ্চ বংশীনাদং ততঃ পরং॥ ৭৮॥
মেঘঝর্ঝরভ্রমরীঘণ্টাকাংস্যন্ততঃ পরং।
তুরীভেরীমৃদঙ্গাদিনিনাদানকদুন্দুভিঃ॥ ৭৯॥

এই প্রকারে কুম্ভকের অনুষ্ঠান করিলে সাধক দক্ষিণকর্ণে নানাবিধ শব্দ শ্রবণ করিবে, ঐ সকল শব্দ দেহের অভ্যন্তরভাগে সমুদিত হইয়া থাকে। সর্ব্বপ্রথমে ঝিল্লীরব শুনিবে, তদনন্তর বংশীধ্বনি, তৎপরে মেঘের শব্দ, অনন্তর ঝর্ঝরী নামক বাদ্যধ্বনি এবং পরে ভ্রমরের গুণ্ গুণ্ শব্দ শুনিতে পাইবে। অবশেষে যথাক্রমে ঘণ্টা, কাংস্য, তুরী, ভেরী, মৃদঙ্গ, আনকদুন্দুভি প্রভৃতির শব্দ শ্রুতিগোচর হইবে॥ ৭৮-৭৯॥

(১) ভস্ত্রিকা—কর্ম্মকারের অগ্নিপ্রদীপনার্থ জাঁতা।

এবং নানাবিধং নাদং জায়তে নিত্যমভ্যসাৎ ঃ
অনাহতস্য শব্দস্য তস্য শব্দস্য যো ধ্বনিঃ ।। ৮০ ।।

এই প্রকারে প্রতিদিন নানাবিধ ধ্বনি শ্রুতিগোচর হইবে। অবশেষে হৃদিস্থিত অনাহতাখ্য দ্বাদশদলবিশিষ্ট কমলের মধ্যভাগ হইতে শব্দ ও সেই শব্দ হইতে সমুদ্ভূত প্রতিশব্দ শ্রবণপথে প্রবিষ্ট হইবে ।। ৮০ ।।

ধ্বনেরন্তর্গতং জ্যোতির্জ্যোতেরন্তর্গতং মনঃ ।
তন্মনো বিলয়ং যাতি তদ্বিষ্ণোঃ পরমং পদং ।
এবং ভ্রামরী সংসিদ্ধঃ সমাধিসিদ্ধিমাপ্নুয়াৎ ।। ৮১ ।।

ইতি ভ্রামরীকুম্ভকঃ ।

অনন্তর সাধক নিমীলিতনয়নে হৃদয় মধ্যে সেই দ্বাদশদল কমলের প্রতিধ্বনির অন্তর্গত জ্যোতি নিরীক্ষণ করিবে। সেই জ্যোতিই পর ব্রহ্ম। যোগীর মন সেইব্রহ্মে সংযোজিত হইয়া ব্রহ্মরূপী বিষ্ণুর পরমপদে লয় প্রাপ্ত হইয়া যায়। এই প্রকারে ভ্রামরীকুম্ভক সিদ্ধ হইয়া থাকে। ভ্রামরী কুম্ভক সিদ্ধ হইলেই সমাধি সিদ্ধি হয়। ৮১ ।।

ইতি ভ্রামরীকুম্ভক কথন ।

অথ মূর্চ্ছাকুম্ভকঃ ।

সুখেন কুম্ভকং কৃত্বা মনশ্চ ভ্রুবোরন্তরং ।
সংত্যজ্য বিষয়ান্ সর্ব্বান্ মনোমূর্চ্ছা সুখপ্রদা ।
আত্মনি মনসো যোগাদানন্দং জায়তে ধ্রুবং ।। ৮২ ।।

ইতি মূর্চ্ছাকুম্ভকঃ ।

অগ্রে অবলীলাক্রমে পূর্ব্বকথিত বিধানে কুম্ভকের অনুষ্ঠান করিয়া যাবতীয় বিষয় হইতে মনকে প্রতিনিবৃত্ত করিবে। পরে ভ্রূযুগলের মধ্যস্থলে, আজ্ঞাপুর নামক যে দ্বিদল শুভ্র কমল আছে, তাহাতে ঐ মনকে সংযোজিত,

করিয়া ঐ পদ্মস্থ পরমাত্মাকে লয় করিবে। ইহাকেই মূর্চ্ছাকুম্ভক কহে। এই কুম্ভকদ্বারা পরম আনন্দ সঞ্চার হয়॥ ৮২॥

ইতি মূর্চ্ছাকুম্ভককথন।

অথ কেবলীকুম্ভকঃ।

হংকারেণ বহির্যাতি সঃকারেণ বিশেৎ পুনঃ।
ষট্‌শতানি দিবারাত্রৌ সহস্রাণ্যেকবিংশতিঃ।
অজপা নাম গায়ত্রীং জীবো জপতি সর্ব্বদা॥ ৮৩॥

শ্বাস বায়ু নিষ্ক্রম ও প্রবেশসময়ে "হং" ও "সঃ" উচ্চারিত হয়, অর্থাৎ যখন শ্বাসবায়ু বহির্গত হয়, তখন হংকার এবং যখন শ্বাসবায়ু দেহমধ্যে প্রবিষ্ট হয়, তখন সঃকার সমুচ্চারিত হইয়া থাকে। হংকারকে শিবস্বরূপ এবং সঃকারকে শক্তিস্বরূপ জানিবে। হংসঃ ও সোঽহং এই দুই শব্দই এক। এই পরমপুরুষ ও প্রকৃতিময় শব্দই অজপা গায়ত্রী বলিয়া অভিহিত। জীব দিনরাত্রির মধ্যে একবিংশতি সহস্র ষট্‌শতবার এই গায়ত্রী জপ করে, অর্থাৎ একদিন ও এক রাত্রির মধ্যে শ্বাসবায়ু ২১৬০০ বার নিষ্ক্রান্ত ও প্রবিষ্ট হয়॥ ৮৩॥

মূলাধারে যথা হংসস্তথা হি হৃদিপঙ্কজে।
তথা নাসাপুটদ্বন্দ্বে ত্রিবিধং সংগমাগমং॥ ৮৪॥

মূলাধার অর্থাৎ গুহ্য ও লিঙ্গমূলের মধ্যগত স্থল, হৃদয়পদ্ম অর্থাৎ অনাহত নামক পদ্ম এবং নাসাপুটদ্বয় অর্থাৎ ইড়া ও পিঙ্গলা নাড়ী, এই স্থানত্রয় দ্বারা হংসঃ রূপ অজপাজপ হয়; অর্থাৎ এই তিন স্থান দ্বারাই শ্বাসবায়ুর গমাগম হইয়া থাকে॥ ৮৪॥

ষণ্ণবত্যঙ্গুলীমানং শরীরং কর্ম্মরূপকং।
দেহাদ্বহির্গতো বায়ুঃ স্বভাবো দ্বাদশাঙ্গুলি ॥ ৮৫ ॥
গায়নে ষোড়শাঙ্গুল্যা ভোজনে বিংশতিস্তথা।
চতুর্ব্বিংশাঙ্গুলীঃ পান্থঃ নিদ্রায়াং ত্রিংশদঙ্গুলিঃ।
মৈথুনে ষট্‌ত্রিংশদুক্তং ব্যায়ামে চ ততোধিকং। ৮৬ ॥

এই শ্বাসাদিদের বহির্ভাগে গতির কর্ম্মরূপ পরিমাণ ষণ্ণবতি অঙ্গুলি জানিবে। ইহার স্বাভাবিক বহির্দ্দেশে গতির পরিমাণ দ্বাদশাঙ্গুলী, গায়নে ইহার পরিমাণ ষোড়শ অঙ্গুল, ভোজনে ইহার পরিমাণ বিংশতি অঙ্গুল, পথপর্য্যটনে ইহার পরিমাণ চব্বিশ অঙ্গুল, নিদ্রায় ইহার পরিমাণ ত্রিংশৎ অঙ্গুল, মৈথুনকর্ম্মে ইহার পরিমাণ ছাত্রিশ অঙ্গুল এবং ব্যায়ামে ইহার পরিমাণ তদপেক্ষা অধিক অঙ্গুলি হয় ॥ ৮৫-৮৬ ।

স্বভাবেঽস্য গতের্ন্যূনে পরমায়ুঃ প্রবর্দ্ধতে।
আয়ুঃক্ষয়োঽধিকে প্রোক্তো মারুতে চান্তরাদ্‌গতে ॥ ৮৭ ॥

শ্বাস বায়ুর স্বাভাবিক বহির্দ্দেশে গতির পরিমাণ দ্বাদশ অঙ্গুলী, ইহা পূর্ব্বেই কথিত হইয়াছে। যদি ঐ দ্বাদশ অঙ্গুলীর অপেক্ষা ন্যূন হয়, তাহা হইলে পরমায়ু প্রবর্দ্ধিত হইয়া থাকে, কিন্তু যদি ঐ দ্বাদশ অঙ্গুলী অপেক্ষা অধিক হয়, তাহা হইলে পরমায়ু হ্রাসপ্রাপ্ত হয় ॥ ৮৭ ॥

তস্মাৎ প্রাণে স্থিতে দেহে মরণং নৈব জায়তে।
বায়ুনা ঘটসম্বন্ধে ভবেৎ কেবলকুম্ভকং ॥ ৮৮ ॥

যাবৎ দেহমধ্যে প্রাণবায়ু অবস্থিতি করে, তাবৎ কিছুতে মরণ হইবার সম্ভাবনা নাই। কুম্ভকসাধন বিষয়ে প্রাণবায়ুই মুখীভূত কারণ জানিবে ॥৮৮॥

যাবজ্জীবো জপেন্মন্ত্রমজপাসংখ্যকেবলং।
অদ্যাবধি ধৃতং সংখ্যাবিভ্রমং কেবলীকৃতে ॥ ৮৯ ॥

অতএব হি কর্ত্তব্যঃ কেবলীকুম্ভকো নরৈঃ।

কেবলী চাজপা সংখ্যা দ্বিগুণা চ মনোন্মনী ॥ ৯০ ॥

জীব দেহধারণ করিয়া যাবৎ জীবিত থাকে, তাবৎকাল যথাবিহিত পরিমিতসংখ্যায় অজপামন্ত্র জপ করে। দেহের অভ্যন্তরে প্রাণবায়ুর সমাগমেই কেবলীকুম্ভক সাধিত হয়। ইহাতে কেবল কুম্ভকমাত্রই আছে, কিন্তু পূরক বা রেচক এই উভয় নাই ॥ ৮৯ ৯০ ॥

নাসাভ্যাং বায়ুমাকৃষ্য কেবলং কুম্ভকঞ্চরেৎ।

একাদিকচতুঃষষ্টিং ধারয়েৎ প্রথমে দিনে। ৯১ ॥

নাসাপুটদ্বয় দ্বারা বায়ু সমাকর্ষণ পূর্ব্বক কেবলকুম্ভকের অনুষ্ঠান করিবে। প্রথম দিবস এই কুম্ভক সাধন করিতে হইলে এক অবধি চতুঃষষ্টিবার পর্য্যন্ত শ্বাস বায়ু ধারণ করিতে হইবে ॥ ৯১ ॥

কেবলীমষ্টধা কুর্য্যাদ্ যামে যামে দিনে দিনে।

অথবা পঞ্চধা কুর্য্যাদ্ যথা তৎ কথয়ামি তে ॥ ৯২ ॥

প্রাতর্মধ্যাহ্নসায়াহ্নে মধ্যে রাত্রিচতুর্থকে।

ত্রিসন্ধ্যমথবা কুর্য্যাৎ সমমানে দিনে দিনে ॥ ৯৩ ॥

এই কেবলীকুম্ভক প্রতিদিন আট প্রহরে আটবার সাধন করিবে অথবা প্রতিদিন পাঁচ বার সাধন করিবে অর্থাৎ প্রাতঃকালে, মধ্যাহ্নে, সায়ংকালে এবং যামিনীর শেষভাগে সাধন করিবে। এতদ্ব্যতীত প্রাতঃকাল, মধ্যাহ্ন ও সায়ংকাল এই তিন সময়ে সমানসংখ্যায় সাধন করিতে পারে ॥ ৯২ ৯৩ ॥

পঞ্চবারং দিনে বৃদ্ধির্বারৈকঞ্চ দিনে তথা ॥

অজপাপরিমানঞ্চ যাবৎ সিদ্ধিঃ প্রজায়তে ॥ ৯৪ ॥

যাবৎ এই কেবলীকুম্ভক সিদ্ধ না হয়, তাবৎ প্রতিদিন অজপাজপের পরিমাণ এক বা পাঁচ বার ক্রমে বৃদ্ধি করিতে হইবে ॥ ৯৪ ॥

প্রাণায়ামং কেবলীঞ্চ তদা বদতি যোগবিৎ ।
কুম্ভকে কেবলীসিদ্ধৌ কিং ন সিদ্ধ্যতি ভূতলে ।। ৯৫ ।।

ইতি কেবলীকুম্ভকঃ ।

ইতি শ্রীঘেরণ্ডসংহিতায়াং ঘেরণ্ডচণ্ডসংবাদে
ঘটস্থযোগপ্রকরণে প্রাণায়ামপ্রয়োগো
নাম পঞ্চমোপদেশঃ ।

যে সাধক কেবলীকুম্ভক সাধন করিয়াছেন, তিনিই যথার্থ যোগী। কেবলী কুম্ভক সিদ্ধ হইলে ধরাতলে কিছুই অসাধ্য থাকে না । ৯৫ ।।

ইতি কেবলীকুম্ভক কথন ।

ইতি পঞ্চম উপদেশ সমাপ্ত ।



# ষষ্ঠোপদেশঃ।

অথ ধ্যানযোগঃ।

ঘেরণ্ড উবাচ।

স্থূলং জ্যোতিস্তথা সূক্ষ্মং ধ্যানস্য ত্রিবিধং বিদুঃ।
স্থূলং মূর্ত্তিময়ং প্রোক্তং জ্যোতিস্তেজোময়ং তথা।
সূক্ষ্মং বিন্দুময়ং ব্রহ্ম কুণ্ডলী পরদেবতা॥ ১॥

ঘেরণ্ড কহিলেন। ধ্যান ত্রিবিধ; স্থূলধ্যান, জ্যোতির্ধ্যান ও সূক্ষ্মধ্যান। যাহাতে মূর্ত্তিমান্ অভীষ্টদেবকে অথবা পরম গুরুকে চিন্তা করা যায়, তাহাকে স্থূল ধ্যান কহে। যাহাদ্বারা তেজোময় ব্রহ্ম অথবা প্রকৃতিকে ভাবনা করা যায়, তাহাকে জ্যোতির্ধ্যান কহে এবং যে ধ্যান দ্বারা বিন্দুময় ব্রহ্ম ও কুলকুণ্ডলিনী শক্তির দর্শন লাভ হয়, তাহাকে সূক্ষ্ম ধ্যান কহে॥ ১॥

অথ স্থূলধ্যানম্।

স্বকীয়হৃদয়ে ধ্যায়েৎ সুধাসাগরমুত্তমম্।
তন্মধ্যে রত্নদ্বীপন্তু সুরত্নবালুকাময়ং॥ ২॥

সাধক নেত্র মুদিত করিয়া আপনার হৃদয়ে এইরূপ চিন্তা করিবে যে, অত্যুত্তম অমৃত সাগর বিদ্যমান রহিয়াছে। সেই সমুদ্রের মধ্যে একটী রত্নময় দ্বীপ বিরাজিত। সেই দ্বীপে রত্নময় বালুকারাশি চারিদিকে বিস্তৃত হইয়া অপূর্ব্ব শোভা সম্পাদন করিতেছে॥ ২॥

চতুর্দ্দিক্ষু নীপতরুর্বহুপুষ্পসমন্বিতঃ।
নীপোপবনসংকুলে বেষ্টিতং পরিখা ইব॥ ৩॥
মালতীমল্লিকা জাতী কেশরৈশ্চম্পকৈস্তথা।
পারিজাতৈঃ স্থলৈঃ পদ্মৈর্গন্ধামোদিতদিঙ্মুখৈঃ॥ ৪॥

ঐ রত্নদ্বীপের চতুর্দ্দিকে কদম্বতরুসকল অপূর্ব্ব শোভা সম্পাদন করিতেছে। ভূরি ভূরি কদম্বকুসুম বিকসিত হওয়াতে তরুগণের শোভার পারসীমা নাই। কদম্বকাননের চারিদিকে মালতী, মল্লিকা, জাতী, নাগকেশর, বকুল, চম্পক, পারিজাত, স্থলপদ্ম প্রভৃতি নানাবিধ তরুনিকর পরিখার ন্যায় ঐ দ্বীপকে পরিবেষ্টন করিয়া রহিয়াছে। ঐ সকল বৃক্ষের সুগন্ধী কুসুমপুঞ্জের আমোদে দিঙ্মণ্ডল আমোদিত হইতেছে॥ ৩।৪॥

তন্মধ্যে সংস্মরেদ্‌যোগী কল্পবৃক্ষং মনোহরং।
চতুঃশাখাচতুর্বেদং নিত্যপুষ্পফলান্বিতং॥ ৫॥

যোগী মনে মনে এইরূপ চিন্তা করিবে যে, ঐ কাননের মধ্যভাগে মনোহর কল্পবৃক্ষ বিরাজিত রহিয়াছে। উহার চারিটী শাখা, সেই শাখাচতুষ্টয় চতুর্ব্বেদময়, ঐ বৃক্ষের শাখাসমূহে সদ্যোৎপন্ন কুসুম ও ফলরাশি শোভা পাইতেছে॥ ৫॥

ভ্রমরাঃ কোকিলাস্তত্র গুঞ্জন্তি নিগদন্তি চ।
ধ্যায়েত্তত্র স্থিরো ভূত্বা মহামাণিক্যমণ্ডপং॥ ৬॥

ঐ বৃক্ষের শাখায় ভ্রমরগণ গুন গুন স্বরে পরিভ্রমণ করিতেছে এবং কোকিলসমূহ শাখোপরি উপবেশন করিয়া কুহু কুহু রবে মন হরণ করিতেছে। যোগী এই রূপ চিন্তা করিবে যে, ঐ কল্পতরুর তলদেশে মহামাণিক্যবিনির্ম্মিত একটী মণ্ডপ পরম শোভা ধারণ করিতেছে॥ ৬॥

তন্মধ্যে তু স্মরেদ্‌যোগী পর্য্যঙ্কং সুমনোহরং।
তত্রেষ্টদেবতাং ধ্যায়েদ্‌ যদ্ধ্যানং গুরুভাষিতং॥ ৭॥

যস্য দেবস্য যদ্রূপং যথা ভূষণবাহনং।
তদ্রূপং ধ্যায়তে নিত্যং স্থূলধ্যানমিদং বিদুঃ॥ ৮॥

অনন্তর যোগী এইরূপ ভাবনা করিবে যে, সেই মণ্ডপের মধ্যে মনোহর পর্য্যঙ্ক বিরাজিত রহিয়াছে। সেই পর্য্যঙ্কের উপরে স্বীয় অভীষ্টদেব বিরাজ করিতেছেন। গুরুদেব যেরূপে অভীষ্টদেবের ধ্যান, রূপ, ভূষণ, বাহন প্রভৃতির উপদেশ দিয়াছেন, যোগী তদ্রূপ ধ্যান করিবে ইহাকেই স্থূল ধ্যান কহে॥ ৭ ৮॥

প্রকারান্তরং।

সহস্রারে মহাপদ্মে কর্ণিকায়াং বিচিন্তয়েৎ।
বিলগ্নসহিতং পদ্মং দ্বাদশৈর্দলসংযুতং॥ ৯॥

অন্যপ্রকার স্থূলধ্যান বর্ণিত হইতেছে। ব্রহ্মরন্ধ্রে সহস্রার নামে একটী সহস্রদল মহাপদ্ম বিরাজিত আছে। যোগী এইরূপ ভাবনা করিবে যে, ঐ পদ্মের বীজকোষমধ্যে আর একটী দ্বাদশদলবিশিষ্ট পদ্ম বিরাজিত রহিয়াছে॥ ৯॥

শুক্লবর্ণং মহাতেজো দ্বাদশৈর্বীজভাষিতং।
হসক্ষমলবরযুং হসখফ্রেং যথাক্রমং॥ ১০॥

ঐ দ্বাদশদল কমল শুভ্রবর্ণ ও পরমতেজঃসম্পন্ন। ঐ কমলের দ্বাদশদলে যথাক্রমে হ স ক্ষ ম ল ব র যুং হ স খ ফ্রেং এই দ্বাদশ বীজ বিন্যস্ত রহিয়াছে॥ ১০॥

তন্মধ্যে কর্ণিকায়ান্তু অকথাদি রেখাত্রয়ং।
হলক্ষ কোণসংযুক্তং প্রণবং তত্র বর্ত্ততে॥ ১১॥

এই দ্বাদশদল কমলের মধ্যে কর্ণিকাতে অ ক থ এই বর্ণত্রয়ে রেখাত্রয় হ ল ক্ষ এই বর্ণত্রয়ে কোণত্রয় সংলগ্ন রহিয়াছে এবং মধ্যভাগে প্রণব অর্থাৎ "ওঁ" বিদ্যমান আছে॥ ১১॥

নাদবিন্দুময়ং পীঠং ধ্যায়েত্তত্র মনোহরং।
তত্রোপরি হংসযুগ্মং পাদুকা তত্র বর্ত্ততে॥ ১২॥

যোগী এইরূপ চিন্তা করিবে যে, ঐ স্থানে সুমনোহর নাদবিন্দুময় একটী পীঠ বিদ্যমান রহিয়াছে। ঐ পীঠের উপরে দুইটী হংস বিরাজিত আছে এবং ঐ স্থানেই পাদুকা বিদ্যমান রহিয়াছে॥ ১২॥

ধ্যায়েত্তত্র গুরুং দেবং দ্বিভুজঞ্চ ত্রিলোচনং।
শ্বেতাম্বরধরং দেবং শুক্লগন্ধানুলেপনং॥ ১৩॥
শুক্লপুষ্পময়ং মাল্যং রক্তশক্তিসমন্বিতং।
এবম্বিধগুরুধ্যানাৎ স্থূলধ্যানং প্রসিধ্যতি॥ ১৪॥

ইতি স্থূলধ্যানং।

যোগী চিন্তা করিবে যে, ঐ স্থলে গুরুদেব বিরাজিত রহিয়াছেন। তিনি দ্বিভুজ, দ্বিনেত্র ও শুক্লাম্বরধারী। তাঁহার দেহ শুভ্রগন্ধদ্রব্যে অনুলিপ্ত এবং তাঁহার গলদেশে শুভ্রবর্ণ পুষ্পগ্রথিত মাল্য বিরাজিত রহিয়াছে। তাঁহার বাম পার্শ্বে রক্তবর্ণা শক্তি শোভা পাইতেছেন। এই প্রকারে গুরুর ধ্যান করিলেই স্থূলধ্যান সিদ্ধ হইয়া থাকে॥ ১৩ ১৪॥ (১)

ইতি স্থূলধ্যানকথন।

---

(১) বিশ্বসার তন্ত্রে লিখিত আছে যে,—
"প্রাতঃ শিরসি শুক্লেহব্জে দ্বিনেত্রং দ্বিভুজং গুরুং।
বরাভয়করং শান্তং স্মরেত্তন্নামপূর্ব্বকং॥"
অর্থাৎ মস্তকে যে শুভ্রবর্ণ পদ্ম বিরাজিত আছে, যোগী প্রভাতকালে সেই পদ্মে গুরুদেবকে চিন্তা করিবে। তিনি শান্ত, দ্বিভুজ ও দ্বিনেত্র, তাঁহার হস্তে বর ও অভয় বিদ্যমান রহিয়াছে। এইরূপ চিন্তাকেই স্থূলধ্যান কহে।

## অথ জ্যোতির্ধ্যানং।

ঘেরণ্ড-উবাচ।

কথিতং স্থূলধ্যানন্তু তেজোধ্যানং শৃণুষ মে।

---

কঙ্কালমালিনীতন্ত্রে লিখিত আছে যে,——

"সহস্রদলপদ্মস্থং অন্তরাত্মানমুজ্জ্বলং।
তস্যোপরি নাদবিন্দোর্মধ্যে সিংহাসনোজ্জ্বলে।
তত্র নিজগুরুং নিত্যং রজতাচলসন্নিভং।
বীরাসনসমাসীনং সর্ব্বাভরণভূষিতং।
শুক্লমাল্যাম্বরধরং বরদাভয়পাণিনং।
বামোরুশক্তিসহিতং কারুণ্যেনাবলোকিতং।
প্রিয়য়া সব্যহস্তেন ধৃতচারুকলেবরং।
বামেনোৎপলধারিণ্যা রক্তাভরণভূষয়া।
জ্ঞানানন্দসমাযুক্তং স্মরেত্তন্নামপূর্ব্বকং।।"

অর্থাৎ যোগী এইরূপ চিন্তা করিবে যে, সহস্রদল কমলে প্রদীপ্ত অন্তরাত্মা অধিষ্ঠিত আছে। তাহার উপরে নাদবিন্দুর মধ্যে সমুজ্জ্বল সিংহাসন বিদ্যমান রহিয়াছে। সেই সিংহাসনে স্বীয় অভীষ্টদেব বিরাজিত আছেন, তিনি বীরাসনে সমাসীন হইয়া বসিয়াছেন। তাঁহার দেহ রজতাচলের ন্যায় শুভ্র, তিনি বিবিধ আভরণে বিভূষিত এবং শুক্ল মাল্য ও শুক্লাম্বরধারী। তাঁহার হস্তে বরাভয় বিদ্যমান রহিয়াছে, তদীয় বাম উরুদেশে শক্তি সমাসীনা রহিয়াছেন, গুরুদেব করুণাদৃষ্টিতে চারিদিকে নেত্রপাত করিতেছেন, প্রিয়তমা শক্তি সব্যহস্তে তাঁহার মনোহর কলেবর ধারণ করিয়া রহিয়াছেন। সেই শক্তির বামকরে রক্ত পদ্ম এবং তিনি রক্তবর্ণ আভরণে বিভূষিতা। এইরূপে সেই জ্ঞানানন্দসমাযুক্ত গুরুর নাম স্মরণ পূর্ব্বক তাঁহাকে ধ্যান করিবে। ইহাকেই স্থূল ধ্যান কহে।

নীলতন্ত্রে লিখিত আছে যে;——

"সহস্রদলপঙ্কজে সকলশীতরশ্মিপ্রভং।
বরাভয়করাম্বুজং বিমলগন্ধপুষ্পোক্ষিতং।
প্রসন্নবদনেক্ষণং সকলদেবতারূপিণং।
স্মরেচ্ছিরসি হংসগং তদভিধানপূর্ব্বং গুরুং।।"

যদ্ধ্যানেন যোগসিদ্ধিরাত্মপ্রত্যক্ষমেব চ ॥ ১৫ ॥

ঘেরণ্ড কহিলেন, হে চণ্ড! স্থূলধ্যান কথিত হইল, এক্ষণ তেজোধ্যান (জ্যোতির্ধ্যান) শ্রবণ কর। এই ধ্যান দ্বারা যোগসিদ্ধি ও আত্মপ্রত্যক্ষতাশক্তি জন্মে ॥ ১৫ ॥

মূলাধারে কুণ্ডলিনী ভুজগাকাররূপিণী।
জীবাত্মা তিষ্ঠতি তত্র প্রদীপকলিকাকৃতি।
ধ্যায়েত্তেজোময়ং ব্রহ্ম তেজোধ্যানং পরাপরং ॥ ১৬ ॥

মূলাধার অর্থাৎ গুহ্যপ্রদেশ ও লিঙ্গমূলের মধ্যগত স্থানে কুণ্ডলিনী ভুজগাকারে বিদ্যমান আছেন। ঐ স্থানে জীবাত্মা দীপকলিকার ন্যায় অবস্থিত আছেন। ঐ স্থানে জ্যোতিরূপী ব্রহ্মের ধ্যান করিতে হইবে। ইহাকেই তেজোধ্যান বা জ্যোতির্ধ্যান কহে ॥ ১৬ ॥

প্রকারান্তরম্।

ভ্রুবোর্মধ্যে মনোর্দ্ধ্বে চ যত্তেজঃ প্রণবাত্মকং।
ধ্যায়েজ্জ্বালাবলীযুক্তং তেজোধ্যানং তদেব হি ॥ ১৭ ॥

ইতি জ্যোতির্ধ্যানং।

অন্য প্রকার তেজোধ্যান কথিত হইতেছে।——ভ্রূদ্বয়ের অভ্যন্তরে ও মনের উর্দ্ধভাগে যে ওঙ্কারময় ও শিখামালাসমন্বিত জ্যোতি বিদ্যমান আছে, সেই জ্যোতিকে ব্রহ্মজ্ঞানে ধ্যান করিবে। ইহাকেই তেজোধ্যান বা জ্যোতির্ধ্যান বলা যায় ॥ ১৭ ॥

ইতি জ্যোতির্ধ্যান কথন।

---

অর্থাৎ শিরোদেশে যে সহস্রদল পদ্ম আছে, তথায় হংসোপরি সমাসীন গুরুদেবকে চিন্তা করিবে; তিনি পূর্ণচন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ, তাঁহার দেহ বিমল গন্ধ ও পুষ্পবাসে সুবাসিত, তাঁহার বদন প্রসন্ন, তিনি সকল দেবতারূপী, তাঁহার হস্তে বর, অভয় ও পদ্ম বিরাজিত। এইরূপে গুরুদেবকে ধ্যান করিলেই তাহাকে স্থূলধ্যান বলা যায়।

অথ সূক্ষ্মধ্যানং।

ঘেরণ্ড-উবাচ।

তেজোধ্যানং শ্রুতং চণ্ড সূক্ষ্মধ্যানং বদাম্যহং।
বহুভাগ্যবশাদ্ যস্য কুণ্ডলী জাগ্রতী ভবেৎ ॥ ১৮ ॥
আত্মনঃ সহযোগেন নেত্ররন্ধ্রাদ্বিনির্গতা।
বিহরেদ্ রাজমার্গে চ চঞ্চলত্বান্ন দৃশ্যতে ॥ ১৯ ॥

ঘেরণ্ড কহিলেন, হে চণ্ড! জ্যোতির্ধ্যান শ্রবণ করিলে, এক্ষণ সূক্ষ্ম ধ্যান বলিতেছি, অবধান কর। বহু ভাগ্যবশে সাধকের কুণ্ডলিনী শক্তি জাগরিতা হইয়া আত্মার সহিত মিলিত হওত নয়নরন্ধ্র পথে বিনির্গত হইয়া ঊর্দ্ধভাগস্থ রাজমার্গ নামক স্থলে পরিভ্রমণ করে। এমৎসময়ে সূক্ষ্মত্ব ও চাঞ্চল্যবশতঃ ধ্যানযোগে সেই কুণ্ডলিনীকে নিরীক্ষণ করিতে পারা যায় না ॥ ১৮ ১৯ ॥

শাম্ভবীমুদ্রয়া যোগী ধ্যানযোগেন সিধ্যতি।
সূক্ষ্মধ্যানমিদং গোপ্যং দেবানামপি দুর্লভং ॥ ২০ ॥

যোগী শাম্ভবী মুদ্রার অনুষ্ঠান পূর্ব্বক কুণ্ডলিনীকে ধ্যান করিবে। ইহারই নাম সূক্ষ্মধ্যান। এই ধ্যান অতি গোপনীয় এবং ইহা সুরগণের পক্ষেও দুষ্প্রাপ্য ॥ ২০ ॥

স্থূলধ্যানাচ্ছতগুণং তেজোধ্যানং প্রচক্ষতে।
তেজোধ্যানাল্লক্ষগুণং সূক্ষ্মধ্যানং পরাৎপরং।
তেজোধ্যানাল্লক্ষগুণং সূক্ষ্মধ্যানং বিশিষ্যতে ॥ ২১ ॥

স্থূলধ্যান হইতে জ্যোতির্ধ্যান শতগুণে প্রধান এবং জ্যোতির্ধ্যান হইতে সূক্ষ্মধ্যান লক্ষগুণে শ্রেষ্ঠ ॥ ২১ ॥

ইতি তে কথিতং চণ্ড ধ্যানযোগং সুদুর্লভং।
আত্মসাক্ষাদ্ ভবেৎ যস্মাত্তস্মাদ্ধ্যানং বিশিষ্যতে ॥ ২২ ॥

ইতি সূক্ষ্মধ্যানং।

ইতি শ্রীঘেরণ্ডসংহিতায়াং ঘেরণ্ডচণ্ডসংবাদে
ঘটস্থযোগে সপ্তমসাধনে ধ্যানযোগো
নাম ষষ্ঠোপদেশঃ।

ঘেরণ্ড কহিলেন, হে চণ্ড! এই আমি তোমার নিকট দুর্লভ ধ্যানযোগ কীর্ত্তন করিলাম। যাহা হইতে আত্মসাক্ষাৎকার লাভ হয়, তাহা হইতেই ধ্যানসিদ্ধি হইয়া থাকে ॥ ২২ ॥

ইতি সূক্ষ্মধ্যানকথন।

ইতি ধ্যানযোগনামক ষষ্ঠ উপদেশ

সমাপ্ত।

---